প্রথম প্রকাশ ঃ ২০০০, কলিকাতা

প্রকাশক : ফার্মা কে এল এম প্রাইভেট লিমিটেড
২৫৭ বি, বিপিন বিহারী গাঙ্গুলী স্ট্রীট
কলিকাতা - ৭০০ ০১২

বর্ণ সংস্থাপনায় : লেজার ও প্রিন্ট
২৩৭ / জে, মানিকতলা মেন রোড
কলিকাতা - ৭০০ ০৫৪

মুদ্রণ :
জেনিথ অফসেট
২০ বি, শাঁখারীটোলা স্ট্রীট
কলিকাতা-৭০০০১৪

কৃতজ্ঞতা

অমিত গুহ
অরুণ দে
ইন্দ্রনাথ মজুমদার
ঋদ্ধি বন্দ্যোপাধ্যায়
কনকেন্দ্রনাথ দত্ত
নিখিল সরকার (শ্রীপান্থ)
প্রভাতকুমার দাস
সুবীর ভট্টাচার্য
সৌম্যেন্দু রায়
স্বপন বসু
হরীন্দ্রনাথ দত্ত
একাডেমি থিয়েটার লাইব্রেরি
বঙ্গীয় সাহিত্য পরিষৎ
ফুটপাথ-এর নাম-না জানা বইবিক্রেতা বন্ধুরা
এবং
শুভংকর দে (অপু)

# প্রসঙ্গ-অনুষঙ্গ

'কালু'র পৈতৃক বাড়িতে প্রায়ই বসত সখের যাত্রার আসর। এমনই একদিন অভিনয় চলছে 'দ্রৌপদীর বস্ত্রহরণ'। বাবার পাশে বসে যাত্রা দেখতে দেখতে শিশুবয়সেই তন্ময় সে। অবাক বিস্ময়ে আমার-আমিকে হারিয়ে ফেলে যাত্রাগানে। বস্ত্রহরণের উত্তেজনায় চিৎকার করে ওঠে, 'বাবা, বাবা একে রক্ষা করুন'।

মায়ের কাছে পুজোর ভাসানের দিন পয়সা নিয়ে কিনল বাখারির তির-ধনুক। যাত্রার ঢঙে সমবয়সীদের সঙ্গে চলে যুদ্ধ-যুদ্ধ অভিনয়। নিজের ছোঁড়া তির ঢুকে গেল অন্যজনের কপালে। রক্তারক্তি কাণ্ডে কালুর ভাগ্যে প্রচণ্ড মার জুটল মা-র কাছ থেকে।

কালুর পৈতৃক বাড়ির কাছেই তৈরি হচ্ছিল নতুন 'স্টার থিয়েটার'। আর সে থিয়েটার ঘিরে বালক কালুর উদ্‌বেল জীবন

> স্কুলের ছুটী হইলে বাড়ী আসিয়া কাপড় চোপড় ছাড়িয়াই আমি গোপনে এই বাটীর নিকটে আসিয়া দাঁড়াইতাম। প্রগাঢ় আগ্রহ সহকারে উক্ত থিয়েটার বাটী দেখিতাম। দেখিতে দেখিতে তন্ময় হইয়া যাইতাম, কত কি ভাবিতাম। তখন আমার মনে হইত এই বাটীর সহিত যেন আমার জন্ম জন্মান্তরের যুগ যুগান্তরের অচ্ছেদ্য সম্পর্ক বিদ্যমান।

চোরবাগানের দত্তবাড়ির ছেলে—'কালু'। পোষাকি নাম অমরেন্দ্রনাথ। মামাবাড়িতে যখন তাঁর জন্ম হয়, সে মুহূর্তে নিজেদের বাড়িতে অভিনয় চলছে— 'সধবার একাদশী'। তাই সদাসোচ্চার ছিলেন, 'আমার জন্ম থিয়েটার-লগ্নে। আমি থিয়েটার করব না তো কে থিয়েটার করবে?' অমরেন্দ্রনাথের জন্ম-বছরেই রঙ্গমঞ্চে স্বাদেশিকতা রুখতে চালু হয় কালা ব্রিটিশ আইন 'The Dramatic Performances Control Act 1876'।

তখনও একুশে পা দেননি অমরেন্দ্রনাথ। অভিনয়ের টানে প্রথাগত লেখাপড়া থমকে গেল। বাড়ির অমতেই মঞ্চ আর অভিনয় সদাসঙ্গী হল তাঁর। অভাব-অনটনে সাময়িক ছেদ পড়লেও কখনও থেমে থাকেনি নাট্যচর্চা। ক্লেশ-অক্লেশে প্রতিনিয়ত লালিত হয়েছে জীবনচর্যায়।

বঙ্গরঙ্গমঞ্চে সে-সময় গিরিশ-যুগ। রামকৃষ্ণের আশিস-ধন্য মধ্যবয়সী গিরিশচন্দ্র একাধারে নট-নাট্যকার-প্রয়োজক-পরিচালক। নাট্যের ভিন্ন ক্রিয়ায় কেউ কেউ তাঁর

সমকক্ষ হলেও সার্বিক চেতনায় গিরিশ গিরিশ-ই। মনে মনে তাঁকেই গুরুর আসনে জায়গা দিলেন অমরেন্দ্রনাথ, 'প্রায় সকল অভিনেতা-অভিনেত্রীই গিরিশচন্দ্রের শিক্ষায় গৌরবান্বিত। তাহার মধ্যে আমি একজন'। *[ক্লাসিকের প্রচারপত্র, ২৪ নভেম্বর ১৯০০]*

জীবনপ্রান্তেও শিক্ষাগুরুর প্রতি অবিচল থেকেছে সে স্বীকৃতি। ১৯১৫-র ২৩ মার্চ বেলুড় মঠে 'গিরিশ স্মৃতি ভবন' গড়ে তোলার কাজে স্টার থিয়েটারে আয়োজন করেছিলেন বিশেষ অভিনয়। বিজ্ঞাপনে প্রকাশ

> Special Performance! To aid the completion of the building — already under construction within the holy compounds of 'Baloor Maut' to commemorate the memory of the great Apostle and Dramatist Late Babu Girish Chandra Ghosh! The naturally beautiful hands of our kind religious magnanimous and liberal countrymen will, we think be lavish in an occasion like this! [*Amrita Bazar Patrika, 23 March 1915*]

তবু সেই উজ্জ্বল এককের উপস্থিতিতেই ঢেউ তুলেছিলেন নায়ক অমরেন্দ্রনাথ। *ভ্রাতৃজ কবি সুধীন্দ্রনাথ লিখছেন*

> ...he had proved once and for all that Giris Chandra Ghose, the acknowledged father of the modern Bengali stage held no monopoly of the theatre, even writing his own pieces when, in a desperate attempt to halt his successful competition, he had been denied permission to perform the latter's works. ... uncle Amar lacked even the elementary decency of pretending to respect Giris Ghose who after all was his Guru, though he only learnt from the Master how to keep in step with the worst streetwalkers. *[The World of Twilight, Sudhindranath Datta]*

'বঙ্কিমচন্দ্রের সীতারাম' মিনার্ভা আর ক্লাসিকে মঞ্চস্থ হল প্রায় একই সময়ে। মিনার্ভায় সীতারাম গিরিশ আর ক্লাসিকে অমরেন্দ্রনাথ। অমর-প্রচারে ঠাঁই পেল ক্লাসিক চ্যালেঞ্জ

> অশ্বপৃষ্ঠে সীতারাম কি অপূর্ব্ব শোভা!
> ছুটে যেন রুধিবারে গিরিশ-প্রতিভা!
> নটগুরু সনে রণ

দম্ভে করে আস্ফালন

ক্লাসিকের সীতারাম বলদৃপ্ত যুবা।

এ যেন আইরিশ নাট্যকার-কবি W.B. Yeats-এরই প্রতিধ্বনি 'Let us learn construction from the masters, and dialogue from ourselves.'

বিজ্ঞাপনী ভাষাতে অমরেন্দ্রনাথই আনলেন চটকদারি তারুণ্য

হৈ হৈ রৈ রৈ ব্যাপার!

নাট্যজগৎ স্তম্ভিত!

নাটকের ঘাত-প্রতিঘাতে মানব জীবন দোদুল্যমান!

সারি সারি সখীর সারি!

নাচে গানে ধুলো পরিমাণ!

ষোড়শী রূপসীর যৌবন-তরঙ্গে সন্তরণ!!

কখনও

ক্লাসিকেই কেবল আনন্দ লহরী!

আসিয়া দেখুন —হাসিমুখে ফিরিয়া যান। [*মিহির ও সুধাকর, ১১ জানুয়ারি* ১৯০১]

বা

Singing and dancing from start to finish. [*The Statesman, 12 April 1899*]

আবার কখনও সমকালের প্রেক্ষাপটে অতীতের মঞ্চায়ন

... The present Great war in
Europe is a war of
Right against Might!!
War of benign protection against canine greed!!
The British
In righteous rage has drawn His Sword
to exterminate the Malignant germs of German Militarism
and to Vindicate the cause of truth and justice!!!
Such another Great Battle (Holy against unholy)
was fought in India on the plain of
Kurukshetra Long Long ago!!
To History repeats itself and the past
may be recalled
inliving vividness on the stage!!...

Full of sentiments that elevate!!
Full of situations which thrill!!
And full of Melting Pathos that touches the Heart!!
*[Amrita Bazar Patrika, 5 December 1914]*

উত্তরকালের নট-নাট্যকার-প্রযোজক অপরেশচন্দ্র মনে করেন

> দর্শক-আকর্ষণের জন্য অমরেন্দ্রনাথ যাই করুন না কেন, রঙ্গমঞ্চের সার্ব্বিক উন্নয়ন ও সমৃদ্ধির জন্য তিনি যা করেছেন তারও তুলনা নেই। অভিনেতা-অভিনেত্রীর বেতন বৃদ্ধি, গুণের আদর, রঙ্গমঞ্চে দর্শকের সংখ্যাবৃদ্ধি, বিজ্ঞাপনে ও হাততালিতে নাম জাহিরের আড়ম্বর — এ সবই অমরেন্দ্রনাথের কীর্ত্তি। ...অমরেন্দ্রনাথ থিয়েটারকে একটি সর্ব্বজাতীয় আমোদাগারে পরিণত করিলেন। থিয়েটার যেন বুরোক্রেসীর রাজত্ব ছিল, অমরবাবু থিয়েটারকে ডেমোক্রাট করিয়া তুলিলেন। *[রঙ্গালয়ে ত্রিশ বৎসর, অপরেশচন্দ্র মুখোপাধ্যায়]*

শিল্পরসিক সমালোচক ধূর্জটিপ্রসাদের উপলব্ধি

> একবার অমরবাবু হ্যাণ্ডবিলে লিখেছিলেন যে তিনি বনের মধ্যে থিয়েটার করলেও লোকে কাতারে কাতারে আসবে। এর মধ্যে দম্ভ নিশ্চয় ছিল। কিন্তু সেটা কেবল রক্তের নয়। তার মুলে ছিল দর্শকের মনের ওপর তাঁর সহজ অধিকার। সহজ অধিকার বড় অভিনেতা মাত্রেরই থাকে। এটা তার চেয়েও বেশী অহঙ্কার। সে অহঙ্কারের প্রেরণা এই যে তিনি জনসাধারণের মন জয় করেছিলেন। *[গ্রন্থ সমালোচনা, ধূর্জটিপ্রসাদ মুখোপাধায়, ধূর্জটিপ্রসাদ-রচনাবলী, ৩ (দে'জ)]*

কবি নরেন্দ্র দেবের বয়ানেও তারই সমর্থন

> অফুরন্ত মনোবল আর কর্মশক্তির প্রতীক ছিলেন তিনি, যাঁর কাছে সর্ব্বপ্রকার প্রতিবন্ধকতার মাথা নত হত। পরাজয়ে তিনি অনভ্যস্ত ছিলেন, আত্মবিশ্বাসে ছিলেন সদা অটল। বাংলা রঙ্গমঞ্চের প্রথম সংস্কারকের গৌরব অমরেন্দ্রনাথই দাবী করতে পারেন। ...অভিনয় যে কেবলমাত্র 'অভিনয়' নয়, তা নির্ভর করে অভিনয়, মঞ্চ, আলো, রূপসজ্জা প্রভৃতি বিভিন্ন মঞ্চ-আঙ্গিকের সুষ্ঠু সমন্বয়ের উপর — গিরিশ যুগে সম্ভবতঃ তিনিই প্রথম বুঝেছিলেন। [*আনন্দবাজার পত্রিকা, ২১ চৈত্র ১৩৪৭*]

এমনই এক প্রয়োগ-কীর্তি নাট্য-মধ্য-নাট্য (play within play)। একটি নাটকের অন্দরে ভিন্ন নাটকের অভিনয়। 'মেঘনাদবধ'-এর দৃশ্যাংশ অভিনীত হল তাঁর 'থিয়েটার' প্রহসনের নবম দৃশ্যে। এক বিরল উপস্থাপনা। সেই প্রথম। সে নাট্যক্রিয়ার

অনুসরণ দেখা গেল সাত-দশক পরে। ১৯৭১-এ উৎপল দত্তর 'টিনের তলোয়ার'-এ ব্যবহার হল অমরেন্দ্রনাথের নাট্যাংশ, এমনকী গান। ফুটে উঠল কালোত্তীর্ণ জীবনব্যঙ্গ

ওলো ও রাঙ্গাবউ! তোরা কি কেউ কাগজ পড়িস্ লো।

মন্দ আর ভালো, মন্দ ভালো সকল লোকের কেচ্ছা দেখিস্ লো॥...

বা

ছেড়ে কলকেতা বন হব পগার পার।

পুঁজিপাটা চুলোয় গেল পেট চালান ভার॥...

আবার

আরে সাচ্চা বুলি আমরা বলি ভয় করি না তাই

বলবো দুটো নয়কো ঝুটো রাগ কোরো না ভাই॥...

শুধু মঞ্চায়ন নয়, নাট্যপ্রসারে দৃশ্যাবলি চলচ্চিত্রায়িত করলেন হীরালাল সেনের সহযোগে। চলচ্চিত্র তখন বিশ্বমানচিত্রে এক সদ্যোজাত মাধ্যম। নির্বাক অবতারণায় বেছে নিলেন নাট্যদৃশ্যের বাঙ্ময়তা। কখনও 'আলিবাবা', কখনও 'ভ্রমর' আবার কখনওবা 'সীতারাম'। বিজ্ঞাপিত হল

> The Classic Theatre ... through the modern invention of the Bioscope which, as could be easily imagined, has added to the attractions of this popular house of amusement. *[The Bengalee, 8 December 1900]*

পাশাপাশি অন্য আরেক নবজাত মাধ্যম 'ঘূর্ণায়মান ডিস্ক'। সেখানেও তিনি অগ্রণী। রেকর্ডে ক্লাসিক-'আলিবাবা'র সুর বেজে উঠল ঘরে ঘরে। পাশাপাশি সে সুর-চক্রে প্রসন্নকুমার বিশ্বাস নামের আড়ালে তবলা বাজালেন পরবর্তীকালের বিখ্যাত সরোদিয়া ওস্তাদ আলাউদ্দিন খাঁ। সে অন্য ইতিহাস। নাট্যদৃশ্য, মঞ্চগীতি বারেবারে রেকর্ডে প্রকাশ পেতে লাগল অমরেন্দ্র-কণ্ঠে। কোথাও কোথাও সঙ্গী সহযোগীরা।

এমনকী রবীন্দ্রপ্রচারে অমরেন্দ্রনাথের ভূমিকা বিশেষ স্মরণযোগ্য।

> মিনার্ভা থিয়েটারে শিক্ষিত দর্শকদের টানিয়া আনিবার উদ্দেশ্যে স্বত্বাধিকারী-অধ্যক্ষ অমরেন্দ্রনাথ দত্ত তখন বিবিধ গ্রন্থাবলী উপহার দেওয়া শুরু করিয়াছিলেন। ইনি রবীন্দ্রনাথের 'গল্প'-এর [১৩০৭-এ প্রকাশিত] অনেক কপি কিনিয়া নেন এবং ইহার সুবিধার জন্য প্রকাশক (মজুমদার এজেন্সি বা মজুমদার লাইব্রেরী) প্রায় সাড়ে নয় শত পৃষ্ঠার বইটি কয়েকটি খণ্ডে স্বতন্ত্র মলাট দিয়া বাঁধাইয়া দেন। এই খণ্ডীকৃত বইটির নাম দেওয়া হল 'রবীন্দ্রনাথের

গল্পগুচ্ছ'। প্রত্যেক খণ্ডে খণ্ডসংখ্যা ও সূচী না দিয়া মলাটে সেই সেই খণ্ডের গল্পগুলির নাম দেওয়া ছিল। [*বাঙ্গালা সাহিত্যের ইতিহাস (৪), সুকুমার সেন*]

এখানেও থামা নেই। নাট্যচেতনা জাগাতে উদ্‌যোগ নিলেন পত্রিকা প্রকাশের। ১৩০২-এর শ্রাবণ মাসে অমরেন্দ্রনাথের তদারকিতে প্রকাশ পেল 'সৌরভ'। সম্পাদক গিরিশচন্দ্র ঘোষ। নাট্যজগতের মানুষরাই ছিলেন এ পত্রিকার মুখ্য লেখক। যদিও বিষয়ের ভিন্নতায় ছিল গল্প-কবিতা-প্রবন্ধ-উপন্যাস। তিনটি সংখ্যার ক্ষণজীবী এ পত্রিকার পাঁচ বছর বাদে ১৭ ফাল্গুন ১৩০৭ (১ মার্চ ১৯০১) শুরু করলেন এক অভিনব সাপ্তাহিক 'রঙ্গালয়'। পত্রিকার মুখবন্ধে চমকজাগানো বিষয়-আভাস

> রঙ্গভূমি নাট্যাভিনয় সম্বন্ধীয় অনেক কথা — রঙ্গ রসের কথা — রাজার কথা — প্রজার কথা — আমোদ আহ্লাদের কথা — দেশের কথা — দশের কথা — সমাজের কথা — প্রাসাদের কথা — কুটীরের কথা — ইত্যাদি ইত্যাদি সকল প্রকার কথা বিশদ রূপে থাকিবে।

প্রথম সংখ্যাতেই তার প্রতিভাস — নিজস্ব ক্লাসিক থিয়েটারে অভিনীত নাটক, গীতিনাট্য ও সামাজিক নক্সার ছবি, মঞ্চায়িত নাটকের সমালোচনার সঙ্গে প্রকাশ পেল সমাজ-রাজনীতির সমস্যার কথা, এমনকী সমকালীন কংগ্রেস অধিবেশনের বিশদ বিবরণ। সে পত্রিকার কাজে প্রত্যক্ষভাবে যুক্ত ছিলেন এক বছর। পরবর্তী বছর চারেক পরোক্ষ। তবুও থেমে গেল 'রঙ্গালয়'।

এবার ভার নিলেন পুরোপুরি। সময় লেগে গেল আরও ছ-বছর। নিজস্ব সম্পাদনায় ১৩১৭-র শ্রাবণ মাসে প্রকাশ করলেন 'বঙ্গের রঙ্গালয় সম্বন্ধীয় মাসিক পত্রিকা'— 'নাট্যমন্দির'। গিরিশচন্দ্রের নিবন্ধে প্রকাশ পেল পত্রিকা-কথা

> পরিব্রাজক মাত্রেই বিদেশ যাইয়া তথাকার লোকের আচার ব্যবহার— রীতি নীতি—আর্থিক, মানসিক ও আধ্যাত্মিক অবস্থা জানিবার ইচ্ছা করেন। তাহার সহজ উপায় — নাট্য-মন্দির দর্শন। তথায় দেখিতে পান, শিল্পীরা কিরূপ উন্নত, কবি কিরূপ ভাবাপন্ন এবং দর্শকবৃন্দও কি রসে আকৃষ্ট। ... 'নাট্য-মন্দিরের' স্বরূপ অবস্থা, কুটীর হইতে অট্টালিকা পর্য্যন্ত জ্ঞাপন করিতে আমরা উৎসুক। 'নাট্যমন্দিরের' স্তম্ভে সাধারণ রঙ্গালয়ের অবস্থা পুঙ্খানুপুঙ্খ বর্ণিত থাকিবে। সকল সম্প্রদায়ের মুখপাত্র স্বরূপ সংবাদপত্র আছে, কিন্তু রঙ্গালয়ের কিছুই নাই। টিকিট না পাইয়া বিরক্ত হইয়া যাহা লেখেন, তাহাও শুনিতে হয়। কিন্তু অনেকদিন শুনিয়া আসিতেছি, আর শুনিতে ইচ্ছুক নহি। আমরা আপনাদের আপনি সমালোচক হইয়া 'নাট্য-মন্দির' প্রকাশিত করিব।

সাহিত্যও আমাদের প্রধান আলোচনার সামগ্রী। কায়মনোবাক্যে তাহার আলোচনা করিব। কতদূর কৃতকার্য্য হইতে পারিব, তাহা সাধারণের উৎসাহের উপর নির্ভর করে। আমরা দ্বারে দ্বারে সেই উৎসাহের প্রার্থী।

'নাট্য-মন্দির' রূপায়ণে সার্থকতার কথা প্রকাশ পায় নগেন্দ্রনাথ সোমের চতুর্দশপদীতে

তিন বৎসরের স্মৃতি বড়ই মধুর।

হে নাট্য-মন্দির তব চারু নাট্যাগারে!

আবার এক 'সচিত্র সাপ্তাহিক নাট্য-সংবাদপত্র' প্রকাশে আগ্রহী হলেন অমরেন্দ্রনাথ। প্রতিশ্রুত পনেরো হাজার প্রচারসংখ্যার সেই পত্রিকা 'থিয়েটার'-ও (প্রকাশ : আষাঢ় ১৩২১/জুলাই ১৯১৪) স্থায়ী হল না। অমরেন্দ্র-সহযোগী মণিলাল বন্দ্যোপাধ্যায় লিখছেন

তৎকালে প্রতি সপ্তাহে অমরেন্দ্রনাথ পরিচালিত 'ষ্টার' থিয়েটারের 'হ্যাণ্ডবিল' প্রায় চৌদ্দ হাজার ছাপাইয়া বিলি করা হইত। উহা তুলিয়া দিয়া নট-নাটক-নাট্যশালা সংক্রান্ত বিবিধ চিত্তাকর্ষক সংবাদের সহিত 'ষ্টার' থিয়েটারের বিজ্ঞাপন প্রচারের উদ্দেশ্যে 'থিয়েটার' পত্রিকা আত্মপ্রকাশ করে। প্রতি সপ্তাহের বৃহস্পতিবার প্রত্যুষে ইহা বাহির হইত এবং দশ হাজার সংখ্যা শৃঙ্খলার সহিত নিয়মিতভাবে সহর হইতে সহরতলী অঞ্চলে বিনামূল্যে বিলি করিবার ব্যবস্থা থাকিত। জনসাধারণের অন্তরে নাট্যানুরাগ উদ্বুদ্ধ করিতে এই পত্রিকাখানির প্রভাব অস্বীকার করা চলে না। ...নাট্যপ্রসঙ্গ ও রঙ্গচিত্রে সুশোভিত সেই পত্রিকাখানি অল্পদিনের মধ্যে এতই জনপ্রিয় হইয়া উঠে যে, উহা সংগ্রহ করিবার জন্য 'ষ্টার' থিয়েটার ও 'থিয়েটার'-কার্য্যালয়ে জনপ্রবাহ বহিত। ...কিন্তু কয়েক মাস পরেই প্রথম মহাযুদ্ধের উদ্বেগময় পরিস্থিতিতে... কর্ত্তৃপক্ষ 'থিয়েটার' বন্ধ করিতে বাধ্য হন। *(প্রাক-বাক্য, নাট্য-ভারতী, আষাঢ় ১৩৫১ / জুন ১৯৪৪)*

তবু এই ধারাবাহিকতায় জনমনে স্থায়ী জায়গা করে নিলেন অমরেন্দ্রনাথ। সুধীন্দ্রনাথ মনে করেন

...uncle Amar's unconcern with conscious experiment and pure expression did not prevent him from writing critically about his profession ; and, in the journal he founded and edited for this purpose, he published an autobiographical novel... His intellectual accomplishments presuppose wide reading in his own as well as in general subjects ; and I cannot imagine how he found time for all this.' *[The World of Twilight, Sudhindranath Datta]*

অমরেন্দ্রনাথের চল্লিশ বছর স্বল্পায়ু জীবনের বেশির ভাগটাই ঘিরে ছিল মঞ্চের মায়াজাল। ছিল সহজ ও সহজাত জীবনবোধ। দোষেগুণে অকৃত্রিম সে বিচরণ।

> রঙ্গালয়ের অমরেন্দ্রনাথ ও বাইরের জগতের অমরেন্দ্রনাথ একই ব্যক্তি, তেজে, আত্মবিশ্বাসে, সরলতায়, উদারতায় যেমন অসংযম, অবিমৃষ্যকারিতা প্রভৃতি অসদ্‌গুণে। জীবনের ঐক্যটি . . . মনে গেঁথে যায়। স্ত্রীর মৃত্যুর পর অমরবাবুর খেদোক্তি, দু'জনের যুগল ছবি, তাঁর মাকে লেখা চিঠি, প্লেগের সময় সেবা, অঘোর ও হরিরাজ অভিনয় একই জীবনের বিকাশ। ... যেন একটা অদৃশ্য শক্তি তাঁকে নিয়ে চলেছে, তিনি কখনও সজ্ঞান, কখনও অজ্ঞান। সম্পূর্ণ জ্ঞানী নন, তাই তিনি মহান নন, আবার নিয়তি তাঁকেই বেছে নিলে এবং তিনিও বিদ্রোহ করছেন এই জন্যই অ-সাধারণ। *[গ্রন্থ সমালোচনা, ধূর্জটিপ্রসাদ মুখোপাধ্যায়, প্রাগুক্ত]*

সুধীন্দ্রনাথের মন্তব্যেও একই ছবি

> No wonder that he would already have consumed a considerable quantity of neat brandy to keep himself going ; and at five would begin his evening duties on and off the stage. ...he never developed into a conquering rebel with a thousand flaws in his shining armour, but remained a misguided conformist whose bad habits turned into vice through subconscious self-condemnation. Thus, having lost all his capital in one incompetent attempt to run a theatre, he made his financial distress hopelessly acute by indiscriminate borrowing ; he refused to legalize his life-long liaison with the woman he loved, because she happened to be the unacknowledged daughter of a circus proprietor ; and, as the consequence of such frustrations, he passed from his juvenile pleasure in intoxicants to become a slave to opium. *[The World of Twilight, Sudhindranath Datta]*

নিন্দা-বন্দনার জীবনবৃত্তে অমরেন্দ্রনাথ সদারঙিন থেকেছেন। পথ দেখিয়েছেন বহুধা নাট্যকর্মের। অগ্রজ হীরেন্দ্রনাথ অনুভব করতেন, 'তাঁর অনুজকে বুঝতে হলে, সাধারণ্যে প্রযোজ্য প্রতিমান অপেক্ষা অন্যবিধ আদর্শের প্রয়োজন।' তাই মৃত্যুর অর্ধশতাব্দী পরে তাঁর রচনায় জারিত হয়েছে উৎপল দত্তর 'টিনের তলোয়ার'। একক সত্তায় নয়, সমকালীন নাট্যজগতের সম্যক প্রতিনিধি হিসেবে অমরেন্দ্রনাথ — এক আলোর দিশারী। উত্তরকালের নাট্যকার তাঁদের স্মরণ করেন

যাঁহারা কুণ্ঠগ্রস্ত সমাজের কোনো নিয়ম মানেন নাই; সমাজও যাঁহাদের দিয়াছিল অপমান ও লাঞ্ছনা। ...যাঁহারা সৃষ্টিছাড়া, বেপরোয়া, বাঁধনহারা। যাঁহারা মাতাল, উদ্দাম, সৃষ্টির নেশায় উন্মাদ। যাঁহাদের মদ্যসিক্ত অঙ্গুলিস্পর্শে ছিল বিশ্বকর্মার যাদু। যাঁহাদের উল্লসিত প্রতিভায় সৃষ্টি হইল বাঙালীর নাট্যশালা, জাতির দর্পণ, বিদ্রোহের মুখপাত্র। যাঁহারা আমাদের শৈলেন্দ্র-সদৃশ পূর্বসূরী। [*ভূমিকা, টিনের তলোয়ার, উৎপল দত্ত* ]

এই পূর্বসূরীরা বিস্মরণের আঁধারে হারিয়ে যান কালে কালে। সেই স্মরণাতীত কালকে মাঝে মাঝে কেউ কেউ লিখনছবিতে মেলে ধরেন বর্তমানের আয়নায়। সময়সারণিতে দেহপট সনে নটের সবকিছু হারাবে না, এই আশায়। বক্ষ্যমাণ গ্রন্থের লেখকের দাবিতে

যাঁহারা অমরেন্দ্র-যুগের রঙ্গালয়ের ইতিহাস লিখনে প্রবৃত্ত হইবেন, এ পুস্তক তাঁহাদেরও সাহায্য করিবে। 'অমরেন্দ্রনাথের নামে পাগল হয়', এমন লোকের অভাব ছিল না, আশা করি বর্ত্তমান গ্রন্থ তাঁহাদের কৃপাদৃষ্টি লাভে বঞ্চিত হইবে না। ...অমরেন্দ্রনাথ মানুষ ছিলেন—অদ্ভুত কর্ম্মশক্তি, অদম্য অধ্যবসায়, অসাধারণ মনোরঞ্জন-শক্তি ছিল তাঁহার। কিন্তু তিনি দেবতা ছিলেন না,—বরঞ্চ মঞ্চজগতের প্রধান দুর্ব্বলতা তাঁহার মধ্যে পূর্ণমাত্রায় প্রকট ছিল। নৈতিক চরিত্র হিসাবে তিনি আদর্শ পুরুষ ছিলেন না। তিনি যেমন মানুষ ছিলেন, এই পুস্তকে সেই মতই আঁকিবার চেষ্টা হইয়াছে। নীতিবাগীশেরা তাহাতে নাক শিঁটকাইতে পারেন। কিন্তু তাঁহার চরিত্রের সমস্ত দুর্ব্বলতা ঢাকিয়া তাঁহাকে অতিমানবরূপে অঙ্কন করিবার প্রয়াস কখনও লেখকের ছিল না।

এই আশ্বাস রেখেছিলেন লেখক রমাপতি।

সব চেয়ে বাহাদুরী এই যে লেখক অমরবাবুর জীবনের দোষ ঢাকতে চেষ্টা করেন নি, অনাত্মিক নিরপেক্ষতা ও সুবিচার সর্বপ্রকার জীবনচরিতেই বাঞ্ছনীয়। কিন্তু প্রাণবান পুরুষের বেলা তার প্রয়োজন বেশী, কারণ প্রলোভনও বেশী। অন্য আরেক রকমের পক্ষপাতিত্ব আজকাল আবিষ্কৃত হয়েছে, সেটা একটা কোনো বিশেষ সূত্র ধরে, যেমন মনোবিজ্ঞান কিংবা শ্রেণীবোধের সাহায্যে বিষয়কে আপন দায়িত্ব থেকে নিষ্কৃতি দেবার প্রয়াস। তাও রমাপতিবাবু করেন নি। অথচ মেজদার হাতে মার খাওয়া কিংবা বড় মানুষের আদুরে ছেলের কুশিক্ষা দিয়ে অমরবাবুর দোষস্খালন যে খানিকটা চলত না তা নয়। অন্য ধারে

বিপক্ষের দলকে দোষী সাব্যস্ত করে অমরবাবুর বিবেচনাহীনতাকে সহৃদয়তা প্রমাণ করবারও সুযোগ ছিল। তা না করে রমাপতিবাবু পুরো মানুষটিকে গ্রহণ করেছেন। *[ গ্রন্থ সমালোচনা, ধূর্জটিপ্রসাদ মুখোপাধ্যায়, প্রাগুক্ত]*

রমাপতি দত্ত নামের আড়াল নিয়েছিলেন অমরেন্দ্র-ভ্রাতৃজ হরীন্দ্রনাথ। আইনবিদ, বৈদান্তিক এবং দার্শনিক হীরেন্দ্রনাথের দ্বিতীয় পুত্র হরীন্দ্রনাথের জন্ম ১২ সেপ্টেম্বর ১৯০৪। কবি সুধীন্দ্রনাথের অনুজ হরীন্দ্রনাথ ছেলেবেলা থেকেই নাটক এবং সংগীতের বিশেষ অনুরাগী ছিলেন। আত্মপ্রসঙ্গে জানান

> আমার জ্যেষ্ঠতাত ধীরেন্দ্রনাথ দত্ত বেলির বাড়ির মুৎসুদ্দি ছিলেন। গানবাজনা সম্বন্ধে তাঁর পারদর্শিতা সর্বজনবিদিত ছিল। তাঁর যৌবনকালে কলকাতার কোন জলসাই তাঁর উপস্থিতি ব্যতীত সম্পূর্ণ হত না। আমি ও আমার অগ্রজ, কবি সুধীন্দ্রনাথ আমাদের জ্যাঠার খুবই প্রিয়পাত্র ছিলাম। তিনি যে জলসায় যেতেন, সেখানে আমরাও তাঁর সঙ্গী হতাম। *[অভিযান, শারদীয়া ১৩৮৮]*

হরীন্দ্রনাথ কলকাতায় প্রাথমিক শিক্ষাশেষে পড়াশোনা করেন বেনারসের থিওসফিকাল হাইস্কুলে ১৯১৭ পর্যন্ত। তারপর আবার কলকাতা। ওরিয়েন্টাল সেমিনারি থেকে প্রবেশিকায় উত্তীর্ণ হন ১৯১৯এ। ১৯২৩এ স্কটিশ চার্চ কলেজ থেকে স্নাতক। তারপর কলকাতা বিশ্ববিদ্যালয় — স্নাতকোত্তর ও আইন পরীক্ষায় সাফল্য। শিশু বয়স থেকেই 'পাবলিক স্টেজের' নিয়মিত দর্শক ছিলেন হরীন্দ্রনাথ। তিনি লিখছেন

> যখন অমরেন্দ্রনাথ স্টার থিয়েটারের ম্যানেজার হলেন, কর্ণধার হলেন, তখন গোড়ায় গোড়ায় চাকর কোলে করে ওঁর সঙ্গে আমায় নিয়ে যেত। তারপর একটু বড় হতে কাকার সঙ্গে জুড়িগাড়িতে চড়ে থিয়েটারে যেতুম। সেই জন্যে অল্পবয়স থেকেই থিয়েটারের সঙ্গে আষ্টেপৃষ্ঠে জড়িয়ে ছিলুম।

সে টানেই ব্যবসায়িকভাবে না হলেও আপন আনন্দে অভিনয় চর্চা করেছেন ব্যক্তিগত রঙ্গালয়ে, বাড়ির অন্দরমহলে। ১৯১৬-য় অমরেন্দ্রনাথের মৃত্যুর পর নিজস্ব বাড়িতে গড়ে তোলেন 'অমর লাইব্রেরি'। কাকা-ভাইপোর সংগৃহীত ভিন্নতর দুষ্প্রাপ্য সম্পদ নিরসন করত বহু নাট্যপিপাসু মনের চাহিদা। 'রঙ্গালয়ে অমরেন্দ্রনাথ' (প্রকাশ : অগ্রহায়ণ ১৩৪৭/ডিসেম্বর ১৯৪০) তাঁর একমাত্র প্রকাশিত গ্রন্থ হলেও বিভিন্ন পত্র-পত্রিকায় এবং পুস্তিকাকারে ছড়িয়ে ছিটিয়ে রয়েছে বহু সুচিন্তিত বিষয়-প্রবন্ধ। দুষ্প্রাপ্য মঞ্চগীতির এক সংকলন করেন 'গান' নামে। আশা ছিল 'অমর লাইব্রেরি' হবে

প্রকাশক। সে আশা রূপ পায়নি। গ্রন্থিত হলেও ছাপার অক্ষরে 'গান' অপ্রকাশ ই রয়ে গেছে। বঙ্গরঙ্গমঞ্চের প্রায় শতাব্দী সাক্ষী হরীন্দ্রনাথের জীবনাবসান ঘটে ২৮ নভেম্বর ১৯৯৪।

বর্তমান প্রকাশে সংযোজিত হল হরীন্দ্রনাথ প্রসঙ্গ — পুত্র কনকেন্দ্রনাথের রচনায় 'পিতৃদেব স্মরণে'। তাঁরই সৌজন্যে বিস্তৃত হল অমরেন্দ্রনাথের আপাতপ্রজন্ম বংশলতিকা।

দেবজিত্ বন্দ্যোপাধ্যায়

# পিতৃদেব স্মরণে

হরীন্দ্রনাথ দত্ত স্বনামধন্য বৈদান্তিক মনীষী হীরেন্দ্রনাথ দত্তের দ্বিতীয় পুত্র। অগ্রজ সুধীন্দ্রনাথের মতো বিরল কবি প্রতিভার অধিকারী না হলেও যোগ্য পিতার তিনিও যে আরেক যথাযোগ্য কৃতী সন্তান ও প্রতিভাধর ব্যক্তিত্ব তার স্বাক্ষর তিনি রেখে গেছেন তাঁর বর্ণময় জীবনের বিভিন্ন ক্রিয়াকলাপের বৈচিত্র্যের মধ্যে।

তীক্ষ্ণ বুদ্ধিসম্পন্ন এই মানুষটির জ্ঞানের গভীরতা প্রতিফলিত হত তাঁর ব্যবহারিক জীবনে। সংস্কৃত ও ইংরাজিতে অসাধারণ ব্যুৎপত্তি ও ব্যাকরণবোধের জন্য ভাষাজ্ঞান তাঁর অসামান্য ছিলই, শেখাতেও পারতেন যত্ন সহকারে। বিশেষত তাঁর কাছে সংস্কৃত পাঠচর্চা করে অনেককেই বিশেষ উপকৃত হতে দেখেছি। তাঁর পিতৃদেবের লেখা প্রতিটি মূলত সংস্কৃত ঘেঁষা বইয়ের প্রুফ দেখতেন হরীন্দ্রনাথ। এই প্রুফ দেখা কাজটি তাঁরই উপর ছেড়ে দিয়ে নিশ্চিন্ত থাকতেন স্বয়ং সুধীন্দ্রনাথ দত্ত।

পিতার জীবিতাবস্থায় তৎকালীন যৌথ পরিবারের ব্যয়ভারের হিসাবরক্ষার দায়িত্ব তাঁর উপর ন্যস্ত ছিল। হরীন্দ্রনাথ সেই গুরু দায়িত্ব পালন করে গেছেন নিখুঁতভাবে ও নিপুণতার সঙ্গে। দত্ত পরিবারের বিবাহ, শ্রাদ্ধ প্রভৃতি অনুষ্ঠানের সামগ্রিক হিসাবপত্রের মধ্যে তাঁর সযত্নরক্ষিত পুঙ্খানুপুঙ্খ বিবরণের খাতাগুলি দেখে স্তম্ভিতই হতে হয়। এগুলির মধ্যে লুকিয়ে আছে অনেক তথ্য ও ইতিহাস এবং প্রকাশ পেয়েছে তাঁর অধ্যবসায়। এই খাতাগুলি যেন তাঁর এক ধরনের শিল্পকর্ম এবং একইভাবে তিনি তাঁর তথ্যের ভাণ্ডার সাজিয়ে রাখতে ভালোবাসতেন। ভাষ্যকার বীরেন্দ্রকৃষ্ণ ভদ্র মহাশয় যথার্থই তাঁকে 'তথ্যের খনি' আখ্যা দিয়েছিলেন।

সামাজিক রীতিনীতির প্রতি তাঁর দায়িত্ববোধ ও পৃষ্ঠপোষকতা রক্ষণশীলতার নামান্তর বলে মনে হলেও প্রগতিকে তিনি উপেক্ষা করেননি। পিতার অনেকগুলি সদ্‌গুণের অধিকারী ছিলেন হরীন্দ্রনাথ। নিয়মানুবর্তিতা খুবই পছন্দ করতেন এবং কোনও কাজই ফেলে রাখতেন না ভবিষ্যতের জন্যে। সবই তাৎক্ষণিক, কোনো আলস্য বা দীর্ঘসূত্রতা নেই।

বাল্যকাল থেকেই হরীন্দ্রনাথ তাঁর খুল্লতাত অমরেন্দ্রনাথের নাট্যপ্রতিভার প্রতি অনুরক্ত এবং আকৃষ্ট তাঁর দানশীলতা প্রভৃতির প্রতি। তারই তাগিদে অমরেন্দ্রনাথের মৃত্যুর পর হরীন্দ্রনাথ মাত্র ১৬ বছর বয়সে অমর লাইব্রেরির প্রতিষ্ঠা করেন ম্যাট্রিকুলেশন পরীক্ষা দেবার প্রায় সঙ্গে সঙ্গেই। গুণীজনকে সমাদর করতে জানতেন হরীন্দ্রনাথ ঐ বয়সেই। তাই অমর লাইব্রেরির বিভিন্ন বার্ষিক সভায় পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়, সুরেশচন্দ্র সমাজপতি, হরপ্রসাদ শাস্ত্রী, বিচারপতি আশুতোষ চৌধুরী, শিশিরকুমার ভাদুড়ী প্রমুখদের এনেছিলেন। কবিগুরুর আশীর্বাদধন্য হয়েছিল এই অমর

লাইব্রেরি। উচ্চ শিক্ষা বিবাহাদির জন্য অবশ্য হরীন্দ্রনাথ খুব বেশী দিন সময় না দিতে পারায় একটি উজ্জ্বল সম্ভাবনাময় প্রতিষ্ঠানের অবলুপ্তি ঘটে।

হরীন্দ্রনাথ পিতৃদেবের অ্যাটর্নী অফিস তথা সলিসিটার ফার্মে কিছুদিন কর্মরত ছিলেন বি.এ., বি.এল হবার পর ; কিন্তু অগ্রজ সুধীন্দ্রনাথের মতো তিনিও ঐ কাজে উৎসাহ লাভ করেননি।

রমাপতি ছিল তাঁর রাসনাম। ঐ ছদ্মনামের আড়ালে রচিত হয় এই 'রঙ্গালয়ে অমরেন্দ্রনাথ'। তখন আমার বাল্যাবস্থা। কী তৎপরতার সঙ্গে একক প্রচেষ্টায় সাবলীলভাবে তিনি তথ্যবহুল প্রামাণ্য গ্রন্থটির রচনাকার্য সম্পন্ন করেন তা ছিল আমার কাছে দৃষ্টান্তস্বরূপ এবং অত্যন্ত তৃপ্তিদায়ক। অনুরূপ তৃপ্তি পেয়েছিলাম ছবিগুলির ব্লক তৈরি হওয়ার সময়। এটি যোগ্য লোকের একটি সার্থক রচনা বলে মনে করি।

হরীন্দ্রনাথের নিয়মিত যাতায়াত ছিল স্টার থিয়েটারের স্বত্বাধিকারী সলিলকুমার মিত্র মহাশয়ের কাছে। তিনি ছিলেন আমার পিতৃদেব ও সেজ পিসেমশাই যতীশচন্দ্র বসুর ঘনিষ্ঠ বন্ধু। নাট্যকার দেবনারায়ণ গুপ্তর সঙ্গে ঘনিষ্ঠতা ঐ সুবাদে। সেই একই কারণে হরীন্দ্রনাথের বিচরণ নাট্য জগতের সমালোচক হিসাবে। হরীন্দ্রনাথের প্রধান মূলধন ছিল নাটক সম্বন্ধে তাঁর সম্যক জ্ঞান, দৃষ্টিভঙ্গী ও নাটকের প্রতি বিশেষ অনুরাগ। নাটক সম্বন্ধে ভুল তথ্য পরিবেশিত হলে অবশ্যই পার পাওয়া যেত না তাঁর কাছ থেকে কারণ সব খবরাখবর থাকত তাঁর নখদর্পণে। তাঁর জ্ঞান পুস্তকে সীমাবদ্ধ ছিল না।

১৯৭৫-৭৬ সালে হরীন্দ্রনাথের উৎসাহ ও উদ্দীপনায় থিয়েটার রিসার্চ ইনস্টিটিউট তাঁর বাসভবনে অমরেন্দ্রনাথ দত্ত বক্তৃতামালার আয়োজন করেছিল ভিন্ন ভিন্ন দিনে। সর্বশেষ দিনে 'অমরেন্দ্রনাথ ও তাঁর প্রয়োগরীতি' সম্পর্কে বক্তব্য রাখেন স্বয়ং হরীন্দ্রনাথ। ঐ সভায় সভাপতিত্ব করেন উপাচার্য ড. প্রতুলচন্দ্র গুপ্ত। ঐ সংস্থা 'ট্রাই' এরপর অমরেন্দ্রনাথের জন্মশতবর্ষ উদ্‌যাপন করে মহাবোধি সোসাইটি হলে নাট্যকার মন্মথ রায়ের সভাপতিত্বে। হরীন্দ্রনাথ পরিকল্পিত উক্ত অনুষ্ঠানে তিনি নিজে অমর দত্ত রচিত কবিতা পাঠ করেন।

হরীন্দ্রনাথের বাগ্মিতার পরিচয় আমরা পাই বিভিন্ন সভাসহ নটসূর্যের স্মরণসভাতেও। স্টার থিয়েটারে আয়োজিত নাট্যকার মহেন্দ্র গুপ্তের স্মরণসভায় হরীন্দ্রনাথ সভাপতিত্ব করেন। একাধিকবার হরীন্দ্রনাথ তার নাট্যগবেষণার স্বীকৃতি হিসাবে অভিনন্দিত বা সংবর্ধিত হন যাঁদের পক্ষ থেকে তার মধ্যে উল্লেখযোগ্য পশ্চিমবঙ্গ সাংস্কৃতিক সংস্থা, অভিনয় ও নাট্যশোধ সংস্থা। এই নাট্যশোধ প্রতিষ্ঠানে হরীন্দ্রনাথ তাঁর জীবদ্দশায় নাটক সম্পর্কিত যাবতীয় মূল্যবান নথিপত্র অর্পণ করে যান সর্বসাধারণের হিতার্থে। পরে তাঁর রেখে যাওয়া অবশিষ্ট নাটকের বইগুলি আমি একই উদ্দেশ্যে বিশ্বভারতীর হাতে তুলে দিই।

বেশ কয়েকবার হরীন্দ্রনাথকে নাটক সংক্রান্ত ব্যাপারে পরীক্ষক বা বিচারকের ভূমিকা পালন করতে হয়েছে। এছাড়াও তিনি লিখে গেছেন নাটক নিয়ে কিছু সারগর্ভ

প্রবন্ধ। নিয়মিত তাঁর কাছে নাট্যানুরাগীদের আসা যাওয়া ছিল তথ্যানুসন্ধিৎসার খাতিরে।

১৯৬৪ সালে চমকপ্রদভাবে তাঁর ৬০ বছর পূর্তি উৎসব পালনের জন্য তাঁকে কোনো কিছু না জানিয়ে হরীন্দ্রনাথের ছোটভাই শৌরীন্দ্রনাথ তাঁর স্বগৃহ 'অবাচী'তে প্রচুর অভ্যাগতকে আমন্ত্রণ করেছিলেন। স্টেজ বেঁধে মেক-আপম্যান দিয়ে ড্রেস করিয়ে ঘনিষ্ঠরা প্রত্যেকে এক একটি ভূমিকা অভিনয় করে গেলেন আর বিনা নোটিশে তাঁকে (হরীন্দ্রনাথকে) 'দেবলাদেবী' নাটকে খিজির খাঁর পার্টের অংশবিশেষ অভিনয় করে দেখাতে অনুরোধ করা হল। কাউকে হতাশ করেননি উনি। মন্ত্রমুগ্ধ করেছিলেন দাপটের সঙ্গে কলেজ জীবনে অভিনয় করা তাঁর অতি প্রিয় চরিত্রটির পুনরাবৃত্তি করে। আশ্চর্য স্মরণশক্তি। অবিশ্বাস্য অভিনয়ক্ষমতা। অপ্রস্তুত হওয়া দূরস্ত আমন্ত্রিতদের আনন্দ দিলেন যত, নিজেও পরিতৃপ্ত হলেন ততটাই। কথায় বলে 'আপনি আচরি ধর্ম পরকে শেখাই'। তাই দেখালেন।

এর বছর কয়েক আগে অগ্রজ সুধীন্দ্রনাথ লোকান্তরিত হবার পর মহাজাতি সদনে কবির স্মৃতিসভায় হরীন্দ্রনাথ যে কবিতাপাঠ করেন সে বিষয়ে আনন্দবাজার লেখে, 'সুধীন্দ্রনাথের অনুজ হরীন্দ্রনাথ এইদিন যে আবৃত্তি করেন তাহা বহুদিন শ্রোতৃবৃন্দের মনে জাগরূক থাকিবে'। এখানেও হৃদয়ের ভাবাবেগ।

অল্প বয়সে হরীন্দ্রনাথের স্ত্রীবিয়োগ ঘটে। তারপর থেকেই নিঃসঙ্গ জীবন ভরে রেখেছিলেন একমাত্র পুত্র ও কন্যাকে 'মানুষ' করতে যা কিছু প্রয়োজন সব কিছু কর্তব্যকর্মে। মায়ের অভাব বুঝতে দেননি। অত্যন্ত ব্যক্তিত্বসম্পন্ন এই মানুষটির অন্তরে যতই মমতাবোধ থাকুক বহিঃপ্রকাশে ছিল পুরো পুরুষালী ভাব। মিতব্যয়ী ছিলেন আর জীবনযাত্রা ছিল অনাড়ম্বর। একাহারী ছিলেন। বিলাসিতার মধ্যে চুরুট খেতেন, সিনেমা ও থিয়েটার দুটোই দেখতেন এবং খেলাধূলার প্রতি ছিল অসম্ভব অনুরাগ। মাঠে যেতেন ক্রিকেট ফুটবল এমনকি হকি ম্যাচও দেখতে। নিজে এককালে খেলেছেন, শুনেছি ব্যাটও করেছেন শুঁটে ব্যানার্জীর তিরের মতো বলের বিরুদ্ধেও। লালা অমরনাথ ও পরে ভিনু মানকড়ের 'ফ্যান' ছিলেন। মোহনবাগান ক্লাবের সদস্য ও সমর্থক। সুদক্ষ ব্রিজ খেলোয়াড়ও ছিলেন।

প্রাত্যহিক কর্মের মধ্যে 'স্টেটস্‌ম্যান' কাগজটির ক্রশওয়ার্ড তাঁর সকালে কফির সঙ্গে বেশ কিছুটা সময় নিয়ে নিত। মনে প্রাণে রবীন্দ্রভক্ত এই মানুষটির প্রিয় গানের মধ্যে ছিল 'ছিন্নপাতার সাজাই তরণী' আর শেষ বয়সে প্রিয় লাইনগুলির মধ্যে একটি ছিল 'পূর্বাচলের পানে তাকাই অস্তাচলের পথে আসি'। মজলিশি হরীন্দ্রনাথ আড্ডা দিতে ভালোবাসতেন আর জমিয়েও দিতে পারতেন ভালোভাবে। অতীত উঁকি মারত তার ফাঁক দিয়ে।

একদা তিনি আকাশবাণীতে খেলাধূলার পাক্ষিক পর্যালোচনা করতেন। সে সময়ে শিল্পী যামিনী রায়ের ভাইপো ক্ষেএনাথ রায়ের অনুপ্রেরণায় হরীন্দ্রনাথ ক্রীড়া সম্পর্কিত

কিছু প্রবন্ধও প্রকাশ করেন। বেতারে 'আমার দেখা কলকাতা' শীর্ষক আলোচনায় তাঁর সাক্ষাৎকার নেন দেবনারায়ণ গুপ্ত। টেলিভিশনের পর্দায় তাঁকে দেখা গেছে বার কয়েক।

প্রয়োজনে স্বহস্তে রন্ধনকার্য করে হরীন্দ্রনাথ জনা পনেরো লোককে খাইয়েছেন এমন ঘটনাও ঘটেছে, কারণ কোনো রকম কাজেকর্মে তিনি পরমুখাপেক্ষী ছিলেন না। ছিলেন আত্মনির্ভরশীল। কথায় বলে কয়েকজন পারেন 'জুতো সেলাই থেকে চণ্ডীপাঠ'। হরীন্দ্রনাথের বেলা সে কথা প্রযোজ্য। গীতার কয়েকটি অধ্যায় ছিল তাঁর কণ্ঠস্থ। শেষ বয়সে চোখ বন্ধ করে তিনি আউড়ে যেতেন গীতার পুণ্য শ্লোকগুলি নিয়ম করে।

তাঁর তিরোধান আমাদের দুর্বল করে গেছে সর্বতোভাবে। শুধু পারিবারিক জীবনে নয়, আরও বৃহত্তর সমষ্টিগত ক্ষেত্রে কৃষ্টি ও সংস্কৃতির পটভূমিতে সামগ্রিকভাবে তিনি এক বিরাট শূন্যতার গহ্বর সৃষ্টি করে গেছেন।

কনকেন্দ্রনাথ দত্ত

# ভূমিকা

কবি গাহিয়াছেন—

'দেহ পট সঙ্গে [সনে] নট সকলি হারায়।'

জানি না, অমরেন্দ্রনাথ দত্তের সম্পর্কে এ উক্তির সার্থকতা কতখানি! অবশ্য তিনি যে কেবল নট ছিলেন, তাহা নহে। নট, কবি, নাট্যকার, প্রযোজক, স্বত্বাধিকারী, অধ্যক্ষ, শিক্ষক — কত নাম করিব — ইত্যাদি বিবিধরূপেই তিনি জনসাধারণের সহিত সুপরিচিত ছিলেন ; কিন্তু তবুও লোকে তাঁহাকে চিনিত প্রধানতঃ নটরূপে। নাট্যরসপিপাসু দর্শকের মনের মধ্যে তাঁহার যে অসম্ভব প্রতিষ্ঠা ছিল, তাহার মূলে ছিল তাঁহার অসাধারণ অভিনয় চাতুর্য্য। সুতরাং নটের প্রাপ্য যে বিস্মৃতি, তাহা হইতে তিনি বঞ্চিত হইবেন কেন?

আজ পঁচিশ বৎসরাধিক কাল হইল [এই গ্রন্থ প্রকাশকালের হিসাবে], অমরেন্দ্রনাথের মৃত্যু হইয়াছে। ১৮৯৭ খৃষ্টাব্দ হইতে ১৯০৬ খৃঃ পর্য্যন্ত রঙ্গালয়ের যে যুগ গিয়াছে, তাহাতে নট হিসাবে অমরেন্দ্রনাথ অপ্রতিদ্বন্দ্বী ছিলেন। ১৯০৬ হইতে ১৯১৬ খৃষ্টাব্দে অমরেন্দ্রনাথের মৃত্যু পর্য্যন্ত তাঁহার প্রতিদ্বন্দ্বী নট হিসাবে স্বর্গীয় সুরেন্দ্রনাথ ঘোষ (দানিবাবু) যথেষ্ট প্রতিষ্ঠালাভ করেন। কিন্তু তবু এই দীর্ঘ বিশ বৎসবের প্রথমার্দ্ধে একা অমরেন্দ্রনাথ ও দ্বিতীয়ার্দ্ধে অমরেন্দ্রনাথ ও দানিবাবু ব্যতীত যে অন্য কোন প্রথম শ্রেণীর অভিনেতা রঙ্গমঞ্চে অভিনয় করিতেন না, তাহা নহে। কিন্তু দুর্ভাগ্যবশতঃ বর্ত্তমান রঙ্গদর্শনেচ্ছু কয়জন লোক সে সকল অভিনেতার নাম জানেন? হিসাব করিলে হয়ত আমরা দেখিব যে, শতকরা নব্বই জন লোক কখনও অমৃতলাল মিত্র, মহেন্দ্রলাল বসু, মতিলাল সুর, অমৃতলাল মুখোপাধ্যায়, নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, বিহারীলাল চট্টোপাধ্যায়, প্রবোধচন্দ্র ঘোষ, অঘোরনাথ পাঠক প্রভৃতির নামও শোনেন নাই। সেই হিসাবে, হয়ত অমরেন্দ্রনাথও বিস্মৃতির অতল তলে নিমজ্জিত।

তাঁহার কীর্ত্তিকলাপের সহিত বর্ত্তমান নাট্যরস-রসিকদিগের পরিচয় করাইয়া দিবার জন্য ও বঙ্গরঙ্গভূমি অমরেন্দ্রনাথের নিকট কতখানি ঋণী, তাহা দেখাইবার জন্য এই পুস্তক প্রকাশিত হইল। তাহা ছাড়া, যাঁহারা অমরেন্দ্র-যুগের রঙ্গালয়ের ইতিহাস লিখনে প্রবৃত্ত হইবেন, এ পুস্তক তাঁহাদেরও সাহায্য করিবে। "অমরেন্দ্রনাথের নামে পাগল হয়," এমন লোকের অভাব ছিল না, আশা করি বর্ত্তমান গ্রন্থ তাঁহাদের কৃপাদৃষ্টি লাভে বঞ্চিত হইবে না।

অমরেন্দ্রনাথের মৃত্যুর কয়েক বৎসর পরেই শিশির পাবলিশিং হাউস কর্ত্তৃক

অমরেন্দ্রনাথের একটী জীবনী প্রকাশিত হয়। ঐ জীবনী এত সংক্ষিপ্ত, অসম্পূর্ণ ও ভ্রমপূর্ণ যে উহার প্রকাশাবধি বর্ত্তমান লেখকের ইচ্ছা ছিল যে, তিনি অমরেন্দ্রনাথের একটী বিস্তৃত জীবনী প্রকাশ করেন এবং তজ্জন্য আমরা তাহার যথোপযুক্ত উপাদান সংগ্রহের চেষ্টায় থাকি। কিন্তু এতদিন ধরিয়া বহু পরিশ্রম করিয়াও আমরা নিজেদের সন্তোষানুযায়ী উপাদান সংগ্রহ করিতে সক্ষম হই নাই। আর বেশী দিন ফেলিয়া রাখিলে সমস্ত কাজটাই অসম্পূর্ণ থাকিয়া যাইবে, এই আশঙ্কায় আর দেরী না করিয়া বর্ত্তমান পুস্তক প্রকাশিত হইল। অমরেন্দ্রভক্ত বহু লোকের নিকট এখনও নিশ্চয়ই এমন বহু বস্তু আছে, যাহা তাঁহার জীবনীতে স্থান পাইবাব যোগ্য। যদি তাঁহাদের মধ্যে কেহ এই পুস্তক পড়েন, তাহা হইলে তাঁহাদের নিকট হইতে এ বিষয়ে সাহায্য পাইলে আমরা বিশেষ বাধিত হইব। জানি না, পাঠকসমাজে এ পুস্তক কতখানি প্রসার লাভ করিবে ; তবে যদি এই গ্রন্থের দ্বিতীয় সংস্করণ কখনও মুদ্রিত হয়, তাহা হইলে তাঁহাদের প্রদত্ত উপাদানের যথাযোগ্য সঙ্কলন করিবার বিশেষ বাসনা রহিল।

অমরেন্দ্রনাথ মানুষ ছিলেন — অদ্ভুত কর্ম্মশক্তি, অদম্য অধ্যবসায়, অসাধারণ মনোরঞ্জন-শক্তি ছিল তাঁহার। কিন্তু তিনি দেবতা ছিলেন না,— বরঞ্চ মবজগতের প্রধান দুর্ব্বলতা তাঁহার মধ্যে পূর্ণমাত্রায় প্রকট ছিল। নৈতিক চরিত্র হিসাবে তিনি আদর্শ পুরুষ ছিলেন না। তিনি যেমন মানুষ ছিলেন, এই পুস্তকে তাঁহাকে সেই মতই আঁকিবার চেষ্টা হইয়াছে। নীতিবাগীশেরা তাহাতে নাক শিঁটকাইতে পারেন। কিন্তু তাঁহার চরিত্রের সমস্ত দুর্ব্বলতা ঢাকিযা তাঁহাকে অতিমানবরূপে অঙ্কন করিবার প্রয়াস কখনও লেখকের ছিল না। লেখক অমরেন্দ্রনাথকে ভালবাসিতেন — তাঁহার নৈতিক অধঃপতন সত্ত্বেও তাঁহার নানাবিধ সদ্‌গুণের জন্য তাঁহাকে ভালবাসিতেন, শ্রদ্ধা করিতেন ও তাঁহার অভিনয় প্রতিভায় মুগ্ধ ছিলেন। যদি পাঠকবর্গের মধ্যে কেহ, অমরেন্দ্রনাথের দোষগুণ সমস্ত বিচার করিয়া, তাঁহাকে লেখকের মত ভালবাসিতে ও শ্রদ্ধা করিতে পারেন, তাহা হইলেই লেখকের শ্রম সার্থক বিবেচিত হইবে।

বর্ত্তমান গ্রন্থ সঙ্কলনোদ্দেশ্যে ও বিবিধ তারিখ সংগ্রহের জন্য বহু পুরাতন সংবাদপত্র দেখিবার প্রয়োজন হয়। তন্মধ্যে ''অমৃতবাজার পত্রিকা''র তৎকালীন সম্পাদক শ্রীযুক্ত মৃণালকান্তি ঘোষ, 'ইণ্ডিয়ান্ মিরার'' পত্রের প্রতিষ্ঠাতা ও সম্পাদক মহামতি রায় বাহাদুর নরেন্দ্রনাথ সেন মহাশয়েব পুত্র শ্রীযুক্ত ধীরেন্দ্রনাথ সেন ও 'বঙ্গবাসী' সম্পাদক শ্রীযুক্ত হরিনাথ ভট্টাচার্য্য আমাদের ঐ তিন পত্রিকা দেখিবার সুযোগ করিয়া দিয়া, আমাদের অসীম ধন্যবাদভাজন হইয়াছেন। এ জন্য আমরা তাঁহাদের নিকট বিশেষ কৃতজ্ঞ। ''জন্মভূমি'' সম্পাদক শ্রীযুক্ত যতীন্দ্রনাথ দত্ত তাঁহার রক্ষিত ''রঙ্গালয়ে''র ফাইল আমাদের দিয়া, আমাদিগকে চিরকৃতজ্ঞতা পাশে আবদ্ধ করিয়াছেন। তাঁহার ঋণ পরিশোধের অতীত। এতদ্ব্যতীত গ্রন্থেব বিবিধ উপাদান সংগ্রহে প্রবীণ সাহিত্যিক শ্রীযুক্ত অমরেন্দ্রনাথ রায়ের সাহায্যের কথা উল্লেখ না করিয়া বর্ত্তমান প্রসঙ্গের উপসংহার করা চলে না।

# সূচীপত্র

# চিত্রসূচী

| চিত্র | | | পত্রাঙ্ক |
|---|---|---|---|
| ২৫। | মার্কাসের ভূমিকায় অমরেন্দ্রনাথ [সাইন অফ দি ক্রস্] | ... | ৫৭ |
| ২৬। | 'সাইন অফ দি ক্রসের' আর একটী দৃশ্য | ... | ৫৮ |
| ২৭। | পরিবার মধ্যে শেষ জীবনে অমরেন্দ্রনাথ | ... | ৬০ |
| ২৮। | শ্মশানে অমরেন্দ্রনাথ | ... | ৬১ |
| ২৯। | শেষ শয্যায় অমরেন্দ্রনাথ | ... | ৬২ |
| ৩০। | অসি নিষ্কাসনোদ্যত হরিরাজ [হরিরাজ] | ... | ৫৯ |
| ৩১। | অমরেন্দ্রনাথের হস্তাক্ষর | ... | ৬৩ |
| ৩২। | 'রাজা ও রাণী'র প্রচারপত্র [সংযোজন] | ... | ৬৪ |

.ATE IV

শ্রীশ্রী৺কালীমাতার মন্দির নির্ম্মাণার্থ সাহায্য রজনী।

BY THE




এমারেল্ড থিয়েটার রঙ্গমঞ্চে।

## ক্লাসিক থিয়েটারিক্যাল কোং।

*Saturday the 11th September 1897 at 9 P M*

শনিবার ২৭শে ভাদ্র ১৩০৴ সাল রাত্রি ৯ টার সময়।

Under the distinguished patronage and august presence of Honorable Maharajah JAGATENDRA NATH ROY Bahadoor of Natore and before Baboo Rabindra Nath Tagore.

নাটোরাধিপতি

অনারেবল্ মহারাজা শ্রীল শ্রীযুক্ত জগতীন্দ্র নাথ রায় বাহাদুর মহোদয়ের আনুকূল্যে ও উপস্থিতিতে

এবং

কবিবর শ্রীল শ্রীযুক্ত রবীন্দ্র নাথ ঠাকুরের সমক্ষে

**Heart Rending Tragedy.**

হৃদয় বিদারক বিয়োগান্ত নাটক

**RAJA-O-RANEE.**

# রাজা ও রাণী।

AND

## হীরার ফুল।

"রাজা ও রাণীর অভিনয় অতুলনীয়।

**COME ONE AND COME ALL.**

সাহায্য রজনীতে সকলে আসিয়া সাহায্য করুন।

***Next day Sunday at 7-30 P. M.***

# অবতরণিকা

বিভিন্ন ও বিশিষ্ট লেখকবর্গ কর্ত্তৃক লিখিত হইয়া বঙ্গ-রঙ্গালয়ের ইতিবৃত্ত পুস্তকাকারে বা সাময়িকপত্রে-ক্রমশঃ-প্রকাশ্যরূপে প্রকাশিত হইয়াছে, হইতেছে ও হইবে। কিন্তু অদ্যাবধি যে সমস্ত ইতিহাস প্রকাশিত হইয়াছে, তন্মধ্যে প্রায় প্রত্যেকখানিরই রঙ্গালয়ের পত্তন হইতে সুরু হইয়া ১৮৭৬ খৃষ্টাব্দের সহিত সমাপ্তি। সুতরাং আমরা যদি রঙ্গালয়ের যুগ বিভাগ করিতে বসি, তাহা হইলে দেখিব যে, বঙ্গীয় নাট্যশালার প্রতিষ্ঠা হইতে ১৮৭৬ খৃষ্টাব্দ পর্য্যন্ত যে সময়, তাহাকে আদি যুগ বলা চলে। এ যুগ সম্পর্কে বহু বাদানুবাদ আছে,—সাধারণ নাট্যশালা (Public Theatre) স্থাপনে গিরিশচন্দ্র বা অর্দ্ধেন্দুশেখর—কাঁহার কৃতিত্ব অধিক, এ বিষয় লইয়া মতদ্বৈত আছে। বর্ত্তমান গ্রন্থের সহিত সে বাদানুবাদের কোন সংশ্রব [ য ] নাই। তবে এ কথা বলিলে বোধ হয় অবান্তর হইবে না যে, অমরেন্দ্রনাথ গিরিশচন্দ্রের ভক্তদলভুক্ত ছিলেন।

১৮৭৬ খৃষ্টাব্দ হইতে বঙ্গ-রঙ্গালয়ের যে দ্বিতীয় যুগ আরম্ভ হয়, সেই যুগের প্রারম্ভেই অর্থাৎ ১৮৭৬ খৃষ্টাব্দের ১লা এপ্রিল তারিখে অমরেন্দ্রনাথের জন্ম, এবং তাঁহার বড় সাধের ক্লাসিক থিয়েটারের অভ্যুদয়েই সেই যুগের পরিসমাপ্তি। এই যুগে এক সময়ে ষ্টার থিয়েটারের এত প্রতিপত্তি ছিল, গিরিশচন্দ্রের বিবিধরসাত্মক নানাবিধ নাটকের (যথা : বুদ্ধদেব চরিত, বিল্বমঙ্গল, প্রফুল্ল, নসীরাম, চৈতন্যলীলা, দক্ষযজ্ঞ, নল-দময়ন্তী) অভিনয়ে তাহারা এমন প্রতিষ্ঠা লাভ করিয়াছিল, যে সে সময়কে "ষ্টার যুগ" বলিলেও অত্যুক্তি হয় না। অমৃতলাল বসু-বিরচিত বিবিধ প্রহসন ও সমাজচিত্র এবং তাঁহার নাটকাকারে পরিবর্ত্তিত "চন্দ্রশেখর", "বিষবৃক্ষ", ও "সরলা", সে প্রতিষ্ঠা রক্ষণে কম সাহায্য করে নাই। লোকে বলিত যে, ষ্টার থিয়েটার কোম্পানী যদি ধারাপাতের অভিনয়েও প্রবৃত্ত হয়, তাহা হইলেও দর্শকের অভাব হইবে না। চন্দ্রশেখরের অভিনয় তৎকালীন দর্শক-সমাজে এমন প্রভাব বিস্তার করিয়াছিল যে, লোকে বলিত —চন্দ্রশেখর ষ্টারের 'কোম্পানীর কাগজ'। শোনা যায়, কর্ত্তৃপক্ষেরা প্রতিমাসে অভিনেতা অভিনেত্রীবর্গের বেতন দিবার ঠিক পূর্ব্বেই এই পুস্তকের অভিনয়ের ব্যবস্থা করিতেন এবং বিক্রয়লব্ধ অর্থ হইতে স্বচ্ছন্দে প্রত্যেকের পাওনা মিটাইয়া দিতেন। অমৃতলাল মিত্র ছিলেন ষ্টারের হিরো অ্যাক্টর।

ষ্টার ব্যতীত এই যুগে এমারেল্ড থিয়েটারেরও যথেষ্ট প্রতিষ্ঠা ও সুনাম হয়। দুর্ভাগ্যবশতঃ সে প্রতিষ্ঠা অধিক দিন স্থায়ী হয় নাই। এমারেল্ডের হিরো অ্যাক্টর মহেন্দ্রলাল বসুর এই সময়কার অভিনয়ে মুগ্ধ হইয়া জনসাধারণ তাঁহাকে "The Tragedian" উপাধি প্রদান করেন। এমারেল্ডের পতনের প্রায় সঙ্গে-সঙ্গেই বঙ্গ-রঙ্গালয়ের দ্বিতীয় যুগের অবসান ও "ক্লাসিকের" অভ্যুদয়। বঙ্গ-রঙ্গমঞ্চের এই তৃতীয় যুগকে "ক্লাসিক" বা অমরেন্দ্র-যুগ বলিলেও অত্যুক্তি হইবে না। বর্ত্তমান গ্রন্থ এই তৃতীয় যুগের সহিত বিশেষভাবে সংশ্লিষ্ট এবং আমরা ইহাতে যথাসাধ্য এই যুগের ইতিহাস দিবার চেষ্টা করিব।

যাহা হউক, বঙ্গ-রঙ্গালয়ের প্রথম ও দ্বিতীয় যুগের মহাসন্ধিক্ষণে অমরেন্দ্রনাথের জন্ম এবং দ্বিতীয় ও তৃতীয় যুগের মহাসন্ধিক্ষণে তাঁহার কর্ম্ম-জীবনের উত্থান। ১৮৯৭ হইতে ১৯০৫ খৃঃ

পর্য্যন্ত রঙ্গালয়ের এই তৃতীয় যুগে, অন্যান্য বহু খ্যাতনামা অভিনেতা, এমন কি গিরিশচন্দ্র, অর্দ্ধেন্দুশেখর, অমৃতলাল মিত্র, মহেন্দ্রলাল প্রভৃতি বর্ত্তমান থাকা সত্ত্বেও, নট হিসাবে অমরেন্দ্রনাথ অবিসম্বাদী সম্রাট্ ছিলেন। এটা যে শুধু আমাদের নিজেদের উক্তি, তাহা নহে। 'অমরেন্দ্রনাথ দত্ত' শীর্ষক প্রবন্ধে বিশ্বকোষ (দ্বিতীয় ভাগ, দ্বিতীয় সংস্করণ) লিখিয়াছেন :— "ক্লাসিকে পলাশীর যুদ্ধে, হারানিধি ও হরিরাজ নাটকে প্রধান নায়কের ভূমিকায় অমরেন্দ্র যে যশ অর্জ্জন করিয়াছিলেন, তাহাতে **তাঁহাকে সেই সময়কার অপ্রতিদ্বন্দী [ য ] অভিনেতা বলিলেও চলে।"**

"জননীর জঠর হইতে যে দিন অমরেন্দ্রনাথ প্রথম ধরার আলো দেখিতে পান, সেদিন কে ভাবিয়াছিল যে, একদিন এই শিশুর নাম বঙ্গের গৃহে গৃহে ধ্বনিত হইবে। যিনি একদিনের জন্যও থিয়েটার দেখিয়াছেন, এমন কি যিনি শুধু থিয়েটারের নামটুকু মাত্র শুনিয়াছেন, তিনিও জানেন অমরেন্দ্রনাথ কে। বঙ্গ-নাট্যশালার জন্য অমরেন্দ্রনাথ যাহা করিয়া গিয়াছেন, তাহা নাট্যামোদী সুধীবৃন্দ জীবনে কখনও ভুলিতে পারিবেন না। ভবিষ্যতেও যাঁহারা বঙ্গ-রঙ্গশালার অতীত ইতিবৃত্তের পৃষ্ঠা কেবলমাত্র একবার উল্টাইবেন, তাঁহারাও দেখিবেন তথায় অমরেন্দ্রনাথের নাম গগনপৃষ্ঠে উজ্জ্বল নক্ষত্রের ন্যায় অনশ্বর সুবর্ণাক্ষরে ক্ষোদিত হইয়া দিব্য প্রতিভালোকে পূর্ণপ্রদীপ্ত। ভগবানের করুণা ব্যতীত মানুষের কীর্ত্তি চিরদিনের মত বিশ্বের বুকের উপর অঙ্কিত হইয়া থাকে না। এ কথা কাহারও অস্বীকার করিবার উপায় নাই যে অমরেন্দ্রনাথের উপর ভগবানের বিশেষ করুণা ছিল, তাই অমরেন্দ্রনাথের নাম বিশ্বের বুকের উপর এমন দৃঢ়ভাবে অঙ্কিত হইয়া গিয়াছে। যত দিন বঙ্গ-নাট্যশালার অস্তিত্ব লুপ্ত না হইবে, যতদিন বঙ্গ-নাট্যশালাকে সহৃদয় সাহিত্যসেবীগণ শ্রদ্ধার চক্ষে দেখিবেন, ততদিন অমরেন্দ্রনাথের নাম বঙ্গবাসী কখনও ভুলিবেন না!"*

যাবদ্ভাতোবিততগগনে চন্দ্রসূর্য্যৌ মহাত্মন্
তাবৎ কীর্ত্তিস্তবকরমুখৈঃ শ্রেয়সীং গায়তন্তৌ।
শ্রীনাথাভ্যাং সহিত বিদিতং চামরেন্দ্রাভিধেয়ম্
দত্তোপাধিং সততমবতাদ রাজরাজেশ্বরীত্বাম্।।Y

---

* উদ্ধারচিহ্ন-মধ্যস্থ অংশ শিশির পাব্লিশিং হাউস্ কর্ত্তৃক প্রকাশিত "অমরেন্দ্রনাথ" হইতে উদ্ধৃত।

Y অমরেন্দ্রনাথের প্রতি এই আশীর্ব্বাদসূচক শ্লোক শ্যামবাজার রাজরাজেশ্বরী পাঠশালাস্থ কুমারীবৃন্দের দ্বারা পঠিত হইয়াছিল।

বিন


দুর্গাচরণ দত্ত
মদনমোহন
লক্ষ্মীনারায়ণ
রাজচন্দ্র
ভোলানাথ
দ্বারকানাথ
কেদারনাথ
দশ পুত্র
চণ্ডীচরণ
নিবারণ
নির্ম্মল
ধীরেন্দ্রনাথ
হীরেন্দ্রনাথ
অমরেন্দ্রনাথ
বিজয়েন্দ্রনাথ
কালীচরণ
শ্যামাচরণ
নলিন
পুলিন
পরিমল
শচীন্দ্রনাথ
সত্যেন্দ্রনাথ
কন্যা
সুধীন্দ্র
হরীন্দ্র
রণেন্দ্র
শৌরীন্দ্র
কনকেন্দ্র
প্রবোধ
কিরণ
হিরণ

# অমরেন্দ্রনাথের জন্ম-পত্রিকা

সন ১২৮২ সাল, ২০শে চৈত্র, শনিবার, অষ্টমী

ইং ১লা এপ্রিল, ১৮৭৬ খৃঃ জন্ম।




কোষ্ঠীতে লক্ষণীয় বিষয় :—

(১) লগ্নে চন্দ্র। (২) একাদশে বৃহস্পতি ও মঙ্গল—উভয়েই তুঙ্গী, তদুপরি মঙ্গল স্বক্ষেত্রী। (৩) দ্বাদশে রাহু। (৪) দশমে শুক্র তুঙ্গী। (৫) সপ্তমে শনি। (৬) রবি ও শুক্র সংযুক্ত। (৭) লগ্নপতি বুধ দ্বিতীয়ে ও দ্বিতীয়াধিপতি চন্দ্র লগ্নে —ফলে রাজযোগ। (৮) জাতকের রাশি মিথুন ও নক্ষত্র আর্দ্রা।

কোষ্ঠীর ফলাফল :—

(২) অসামান্য সাফল্য ও সুখ্যাতি এবং প্রভূত অর্থোপার্জ্জন ও রাজতুল্য সম্মান লাভ। (৩) বহু ব্যয় ও সময়ে সময়ে আয় অপেক্ষা অধিক ব্যয়। (৪) কবি ও গ্রন্থকার। (৫) অকালে পত্নীবিয়োগ। (৬) নৃত্যগীতপ্রিয় ও রমণীমোহন।

# প্রথম পরিচ্ছেদ
## বাল্যজীবন

১৮৭৬ খৃষ্টাব্দের ১লা এপ্রিল, শনিবার, বাংলা ১২৮২ সাল, ২০শে চৈত্র তারিখে, রাত্রি ৮ ঘটিকার সময় মাতুলালয়ে অমরেন্দ্রনাথ প্রথম পৃথিবীর আলোক দর্শন করেন। চোরবাগানের প্রসিদ্ধ দত্ত বংশে ইঁহার জন্ম।

এই দত্ত বংশ অতি প্রাচীন ও বনিয়াদী বংশ। কলিকাতাতেই ইঁহাদের আদি বাস। কলিকাতা নামকরণ হইবার এবং ইংরাজ রাজ্য সুপ্রতিষ্ঠিত হইবার পূর্ব্বে গোবিন্দপুরে—বর্ত্তমানে যেখানে ফোর্ট-উইলিয়াম, তথায় —ইঁহারা বাস করিতেন। ইংরাজ রাজ্য প্রতিষ্ঠার সঙ্গে সঙ্গে যখন ফোর্ট-উইলিয়াম নির্ম্মিত হয়, তখন ইষ্ট ইণ্ডিয়া কোম্পানী ইঁহাদের বাসস্থান দখল (acquire) করেন ও বসত বাটী নির্ম্মাণ করিবার জন্য, তৎপরিবর্ত্তে চোরবাগানে এক খণ্ড নিষ্কর ভূমি প্রদান করেন। তদবধি ইঁহারা ৮৩নং মুক্তারাম বাবু ষ্ট্রীটস্থ সেই ভূমিতে বাটী নির্ম্মাণ করিয়া বাস করিতেছিলেন।

লক্ষ্মীনারায়ণ দত্ত এই বংশের এক জন কৃতী পুরুষ। তৎকালীন কায়স্থ সমাজে লক্ষ্মীনারায়ণ বাবুর বিশেষ প্রতিষ্ঠা ছিল ও এক জন বিশিষ্ট ধার্ম্মিক ব্যক্তি বলিয়া তিনি সমাজে বিশেষ সম্মানিত ছিলেন। কলিকাতায় খুবই কম কায়স্থ বংশ ছিল, যাঁহারা না দত্ত বংশের সহিত আত্মীয়তা সূত্রে আবদ্ধ ছিলেন। ইঁহারই চোরবাগানস্থ ভবনে "সধবার একাদশীর" সপ্তমাভিনয় হয়।

লক্ষ্মীনারায়ণ বাবুর কনিষ্ঠ [য] পুত্র দ্বারকানাথের সহিত বাগবাজারের সুবিখ্যাত বসু বংশের কন্যা রক্ষাকালীর বিবাহ হয়। তিনি প্রথম জীবনে ইষ্টার্ণ বেঙ্গল ষ্টেট রেলওয়েতে টাইম টেবল্ বিভাগে কর্ম্ম গ্রহণ করেন। কিন্তু সে কার্য্যে বিশেষ উন্নতির সম্ভাবনা না দেখিয়া কয়েক বৎসর পরে তিনি ঐ কর্ম্মে ইস্তফা দিয়া, গ্রীসদেশীয় সুবিখ্যাত সওদাগর রেলি ব্রাদার্সের মুৎসুদ্দির পদ শূন্য হইলে, ঐ পদের জন্য প্রার্থী হন। ঐ কোম্পানীর বড় সাহেব, অন্যান্য কর্ম্মপ্রার্থীদের মধ্যে দ্বারকানাথের প্রতিভার পরিচয় পাইয়া তাঁহাকেই উক্ত পদে মনোনীত করেন। দ্বারকানাথ এক লক্ষ মুদ্রা জমা দিয়া, সেই পদ গ্রহণ করেন। তখনকার দিনে ঐ প্রকার মুৎসুদ্দির পদ লোকের বিশেষ কাম্য ছিল এবং দ্বারকানাথও স্বীয় প্রতিভাবলে ও কর্ম্মশক্তিতে আপিসের সাহেবদের এরূপ মুগ্ধ করেন যে ফলে ঐ পদটি তাঁহার পরিবারের কায়েমী কাজে পরিণত হয়। তাহা ছাড়া দ্বারকানাথও মুৎসুদ্দিগিরি হইতে বিপুল অর্থ উপার্জ্জন করেন। তিনি কর্ম্ম হইতে অবসর গ্রহণ করিলে, তাঁহার জ্যেষ্ঠ পুত্র ধীরেন্দ্রনাথ ও তাঁহার পর তাঁহার জ্যেষ্ঠ পৌত্র শচীন্দ্রনাথ ঐ কর্ম্মে নিযুক্ত হন।

দ্বারকানাথের চারি পুত্র। জ্যেষ্ঠ ধীরেন্দ্রনাথ, মধ্যম হীরেন্দ্রনাথ, তৃতীয় অমরেন্দ্রনাথ ও কনিষ্ঠ বিজয়েন্দ্রনাথ।

মাতুলালয়ে অমরেন্দ্রনাথ যে দিন ভূমিষ্ঠ হয়েন, সেদিন বাগবাজারের বোসেদের বাড়ীতে স্বর্গীয় দীনবন্ধু মিত্রের "সধবার একাদশী"র অভিনয় ছিল। অমরেন্দ্রনাথের জননী থিয়েটার দেখিতে বড়ই ভালবাসিতেন ও ঐ অভিনয় দেখিবার জন্য তিনি বিশেষ উৎসুক ছিলেন। কিন্তু

সেখানে যাইবার কিছু পূর্ব্বেই হঠাৎ তাঁহার প্রসব বেদনা উপস্থিত হইল। সেই জন্য অমরেন্দ্রনাথ নিজের জন্ম সম্বন্ধে স্বীয় বন্ধুবান্ধবদিগের নিকট প্রায়ই হাসিতে হাসিতে বলিতেন, —"বাড়ী শুদ্ধ লোক সবাই 'সধবার একাদশী' অভিনয় দেখিবার জন্য ব্যস্ত, অথচ ঠিক সেই সময়ই আমার মাতৃদেবীর প্রসব বেদনা উপস্থিত হয়। ঠিক যে সময়ে অভিনয় আরম্ভ হয়, সেই সময়েই আমার জন্ম হইয়াছিল। আমার জন্ম থিয়েটার লগ্নে, আমি থিয়েটার করিব না তো থিয়েটার করিবে কে?"

পূর্ব্বেই বলিয়াছি, অমরেন্দ্রনাথ পিতার তৃতীয় পুত্র। ইহার জ্যেষ্ঠ দুই ভ্রাতার জন্মের পর, ইঁহার জননী দুইটি কন্যা সন্তান প্রসব করেন। কিন্তু তাহারা দুই জনেই অকস্মাৎ অকালে কালগ্রাসে পতিতা হন। এই দুর্ঘটনার কিছুদিন পরেই অমরেন্দ্রনাথের জন্ম। সুতরাং তাঁহার জন্মে সদ্যঃকন্যাবিয়োগবিধুর পিতামাতার প্রাণে কতখানি শান্তি ও আনন্দের সঞ্চার হইয়াছিল তাহা সহজেই অনুমেয়। এবং তাহার ফলে অমরেন্দ্রনাথ পিতামাতার বিশেষ "আদুরে" ছেলে হইয়া দাঁড়াইলেন এবং তাঁহাদের ও অন্যান্য আত্মীয় স্বজনের বিশেষ আদর-যত্নে লালিত পালিত হইয়া, দিন দিন শশীকলার ন্যায় বর্দ্ধিত হইতে লাগিলেন।

ইংরাজ কবি Wordsworth গাহিয়াছেন :—

The child is the father of the man.

অমরেন্দ্রনাথের জীবনে আমরা এ উক্তির সার্থকতা উপলব্ধি করিতে পারি। পৃথিবীর ইতিহাস পর্য্যালোচনা করিলে আমরা দেখি যে, এমন বহু দেশপ্রাণ নেতা, বীর, বক্তা, রাজনৈতিক বা ধর্ম্মপ্রবর্ত্তক জন্মগ্রহণ করিয়াছেন, যাঁহারা তাঁহাদের শৈশবের ক্রিয়া-কলাপ দ্বারা ভবিষ্যৎ জীবনে কি হইবেন, তাহার আভাষ দিয়া গিয়াছেন। অমরেন্দ্রনাথেরও বাল্যে খেলা ছিল থিয়েটারী বা যাত্রার ঢংএ। একদিন তাঁহাদের চোরবাগানের বাড়ীতে যাত্রা হয়। এই যাত্রার অভিনয় তাঁহার শিশু-মনে এমন প্রভাব বিস্তার করিল যে, তাহার অনুকরণে তীর ধনুক লইয়া খেলা করা ও যাত্রার নায়কদের অনুকরণে বীররসে বক্তৃতা দেওয়া তাঁহার শিশু জীবনের প্রধান কাম্য ও উপভোগ্য বস্তু হইয়া দাঁড়াইল। নিজের বাল্য-জীবন সম্বন্ধে অমরেন্দ্রনাথ স্বয়ং লিখিয়াছেন :—

"আমার মনে পড়ে আমাদের বাড়ীতে তখন প্রায়ই সখের যাত্রা হইত। আমি নিবিষ্ট মনে যাত্রা শুনিতাম। যাত্রার ভীম, দুর্য্যোধন, দুঃশাসন প্রভৃতি মহারথিগণের অভিনয় ও অঙ্গভঙ্গী একাগ্রচিত্তে নিরীক্ষণ করিতাম। দেখিতে দেখিতে মনে ভাবিতাম কি সুন্দর! উপভোগ করিবার এমন মনোহর সামগ্রী বিশ্ব সংসারে আর কিছুই নাই! এইরূপ একদিনের কথা এখনও আমার বেশ মনে আছে। সেদিন দ্রৌপদীর বস্ত্রহরণের পালা হইতেছিল। আমি তখন আমার পিতার পার্শ্বে বসিয়া যাত্রা শুনিতেছিলাম। ক্রমে সেই দৃশ্য আসিয়া উপস্থিত হইল, যেখানে দুঃশাসন দ্রৌপদীর কেশাকর্ষণ পূর্ব্বক বস্ত্রহরণে প্রবৃত্ত। দুঃশাসন দ্রৌপদীর বস্ত্র আকর্ষণ করিতেছে, কিন্তু কেহই তাহাকে সাহায্য করিতে উঠিল না। আমি আর তাহা সহ্য করিতে পারিলাম না, তৎক্ষণাৎ উঠিয়া চীৎকার করিয়া পিতার উদ্দেশ্যে বলিলাম, 'বাবা, বাবা, ইহাকে রক্ষা করুন!' এই দিনের যাত্রার অভিনয় আমার অন্তরের উপর রীতিমত প্রভাব বিস্তার করিয়াছিল। যাত্রার নায়কদের অনুকরণে তীর ধনুক লইয়া যুদ্ধ করিবার বাসনা আমার অন্তরে প্রবল হইয়া উঠিয়াছিল। আমার মনে আছে পূজার ভাসানের দিন মার নিকট হইতে পয়সা চাহিয়া লইয়া আমার নিজের জন্য ও বাড়ীর অন্যান্য ছেলেদের জন্য বাঁকারির তীর ধনুক কিনিতাম; উহা হইতে একখানি নিজে লইতাম ও বাকিগুলি তাহাদের দিতাম। তারপর তাহাদের সকলকে

লইয়া যাত্রার অনুকরণে ধনুক ধরিয়া যুদ্ধের অভিনয় করিতাম। এই প্রকার যুদ্ধ ক্রীড়ায় একদিন বড়ই প্রমাদ ঘটিয়াছিল। আমার ধনুকের তীর একটী বালকের চক্ষুর একটু উপরে ললাটে গিয়া বিঁধিয়াছিল, আহত স্থান হইতে দরদরধারে রক্তস্রোত ছুটিয়াছিল, তাহার ফলে মা আমাকে এমন প্রহার দিয়াছিলেন যে, তাহার বেদনা আমাকে বহুদিন পর্য্যন্ত অনুভব করিতে হইয়াছিল।"

যাহা হউক, এই ভাবে খেলাধূলা করিয়া ও পিতামাতা আত্মীয়-স্বজন বন্ধুবান্ধবের অতি আদরে লালিত-পালিত হইয়া অমরেন্দ্রনাথের বাল্যজীবন অতিবাহিত হইল। ক্রমে পড়াশুনার বয়স আসিল, যথাসময়ে হাতে খড়ি হইল। স্কুলে যাইবার বয়স হইলে, পিতা দ্বারকানাথ অমরেন্দ্রনাথকে বাটীর নিকটবর্ত্তী একটী স্কুলে ভর্ত্তি করিয়া দিলেন। কিন্তু স্কুলে ভর্ত্তি করিয়া দিলে কি হইবে, অমরেন্দ্রনাথের শিশু মন তখন নাট্যরসে ভরপুর। স্কুলে গিয়া, ক্লাসে দাঁড়াইয়া সহপাঠীগণের নিকট তিনি যাত্রার ভীমের অনুকরণে হাত পা ছুঁড়িয়া বক্তৃতা করেন, কখনও বা দুঃশাসনের রক্ত পান করেন, — আবার কখন কোন সহপাঠীর চুল টানিয়া দ্রৌপদীর কেশাকর্ষণের অভিনয় দেখান। স্কুল হইতে ফিরিয়া বই ফেলিয়া, কোনক্রমে নাকে মুখে জলখাবার গুঁজিয়া ছাদের উপর গিয়া বাড়ীর সমবয়স্ক ছেলেদের লইয়া পুনরায় নাট্যচর্চ্চার ধূম দেখা যায়। পড়ার বইএর সঙ্গে সম্পর্ক শুধু স্কুলে যাওয়া ও স্কুল হইতে আসার সময়টুকু মাত্র —তাও চাকরে বই বহিয়া লইয়া যায় আসে। বাড়ীর বয়স্ক পুরুষেরা কেহই দিনমানে বাড়ীতে থাকেন না, যে যাহার কাজে চলিয়া যান, —বাড়ীর স্ত্রীলোকেরা অমরেন্দ্রনাথের কার্য্য-কলাপ সম্বন্ধে সম্পূর্ণ উদাসীন। অবশ্য এ উদাসীনতার মূলে যথেষ্ট কারণও ছিল। একে পিতামাতার আদরের দুলাল,—তাহাকে অকস্মাৎ কটু কথা বলে বা কার্য্যের সমালোচনা করে, কাহার সাধ্য; কাহারই বা মাথা ব্যথা পড়িয়াছে যে, "আব্দারে ছেলে"কে ভর্ৎসনা করিয়া অনর্থক পিতামাতার বিরাগ-ভাজন হইবে! তাহার উপর, সুশ্রী, সুকুমার, প্রিয়দর্শন বালকের মিষ্ট কথায় ও ব্যবহারে সকলেরই মন মুগ্ধ; —তাহা ছাড়া মিষ্ট স্বরে সে যখন আবৃত্তি শুরু করে, তখন সকলেরই কর্ণে মধু বর্ষিত হয়; বারণ বা শাসন করা দূরে থাক্, তাঁহারা পাড়ার অন্যান্য স্ত্রীলোকদিগকে ডাকিয়া সকলকে অমরেন্দ্রনাথের অভিনয় দর্শন করান। সকলেই তাহা দেখিয়া বিশেষ আমোদ অনুভব করেন, ভাবেন, —'আহা ছেলে মানুষ! হাসিয়া, খেলিয়া, আমোদ করিয়া বেড়াইতেছে, বেড়াক্ না! এখন ত খেলিবারই বয়স! আবার লেখাপড়ার বয়স হইলে মন দিয়া ভাল করিয়া পড়াশুনা করিলেই চলিবে।' সুতরাং অমরেন্দ্রনাথের নাট্যচর্চ্চা অবাধে অপ্রতিহত গতিতে চলিতে লাগিল।

কিন্তু স্নেহান্ধ হইলেও, অমরেন্দ্রনাথের জননী দেখিলেন যে, এই ভাবে ছেলেকে প্রশ্রয় দিলে, ছেলের আখেরের পথ একেবারে নষ্ট হইবে। আবার আপাত দৃষ্টিতে নির্দ্দোষ আমোদ-প্রমোদের জন্য প্রিয় পুত্রকে অযথা শাস্তি দেওয়াতেও পুত্রস্নেহাতুরা জননীর প্রাণে বিশেষ বাধিতে লাগিল। সুতরাং কি করিবেন স্থির করিতে না পারিয়া, অবশেষে তিনি তাঁহার মধ্যম পুত্র হীরেন্দ্রনাথের নিকট এ বিষয় সমস্ত গোচর করিয়া তাঁহাকেই ইহার যথোচিত বিহিত করিতে বলিলেন।

হীরেন্দ্রনাথ ও অমরেন্দ্রনাথ সহোদর হইলেও দুইজনে একেবারে বিভিন্ন প্রকৃতিতে গঠিত। একজন বাল্য হইতে আজীবন বিদ্যানুশীলনে, ধর্ম্মশাস্ত্রালোচনে ব্যস্ত,—অপরে বিদ্যাচর্চ্চার নামেই ভীত। হীরেন্দ্রনাথ সাংসারিক গণ্ডগোল হইতে দূরে থাকিয়া নিজের লেখাপড়াতেই

সর্ব্বদা লিপ্ত থাকিতেন, তাহা ছাড়া এই বয়সেই তিনি ধীর, স্থির, শান্ত, বিচক্ষণ, উপস্থিতবুদ্ধিসম্পন্ন, ক্ষেত্রকর্ম্মসম্পাদনে অসাধারণ পটু। সেই জন্য তাঁহাকে বয়োজ্যেষ্ঠ হইতে সর্ব্বকনিষ্ঠ পর্য্যন্ত সকলেই মানিয়া চলিত, ভয় করিত, কাহারও তাঁহার অবাধ্য হইবার শক্তি ছিল না। নৈতিক চরিত্রবলে যিনি বলীয়ান্, বিদ্যায় যিনি সবার অগ্রগণ্য (হীরেন্দ্রবাবুর পূর্ব্বে দত্ত বংশে কেহ প্রবেশিকা পরীক্ষা পর্য্যন্ত উত্তীর্ণ হয় নাই), পরিবারের মধ্যে তাঁহার এরূপ আধিপত্য বোধ হয় অসাধারণ নয়। তবে হীরেন্দ্রনাথের জীবনের মূলমন্ত্র ছিল —লোকের স্বাধীনতায় অযথা হস্তক্ষেপ না করা। ভবিষ্যৎ জীবনে পারিবারিক জীবনে এরূপ অবস্থা বহুবার হইয়াছে, যে সময় হীরেন্দ্রনাথ অপরের স্বাধীনতায় হস্তক্ষেপ করিলে তাঁহার ব্যক্তিত্বের প্রভাবে অবস্থার গতি পরিবর্ত্তিত হইতে পারিত ও হয়ত তাহার পরিণাম শুভই হইত, কিন্তু তিনি জীবনের আদর্শ হইতে কখনও বিচ্যুত হন নাই।

যাহা হউক, জননীর নিকট হইতে অমরেন্দ্রনাথের বিষয়ে সমস্ত সংবাদ অবগত হইয়া, হীরেন্দ্রনাথ বিবেচনা করিয়া দেখিলেন যে, এ বিষয়ে পিতাকে জানান সর্ব্বাগ্রে প্রয়োজন ও তাঁহাকে লুকাইয়া ছিপাইয়া কিছু করা একান্ত অবিধেয়। সুতরাং তিনি জননীকে বলিলেন যে, "তুমি এ বিষয়ে সমস্ত কথা বাবাকে বল; তাহার পর তিনি যদি আমাকেই এ বিষয়ে বিহিত করিতে বলেন, বেশ, তখন আমি আমার বিবেচনা মত যথোচিত করিব। কিন্তু বাবাকে না জানাইয়া, কিছু করা উচিত নহে। তাহা ছাড়া, বাবা যদি নিজেই কালুকে বলিয়া কহিয়া শোধরাইতে পারেন, তাহা হইলে তো তাহার উপর কথাই নাই।"

অমরেন্দ্রনাথের বাল্যের ডাক নাম কালু।

দ্বারকাবাবু কিন্তু স্ত্রীর মুখে সমস্ত কথা শুনিয়া হীরেন্দ্রনাথকেই ডাকিয়া পাঠাইলেন, —বলিলেন, "হীরু, তোমার মার মুখে কালুর বিষয়ে যাহা শুনিলাম, এ ত চিন্তার কথা। এ বিষয়ে কি করা উচিত বলিয়া তোমার মনে হয়?"

হীরেন্দ্রনাথ বলিলেন,"তাহাকে যেমন থিয়েটারের নেশায় পাইয়া বসিয়াছে ও সে যেমন লেখাপড়ায় অবহেলা করিতেছে বলিয়া শুনিতেছি, তাহা আমার নিকট ভাল বোধ হইতেছে না। এখন কাঁচা মন, এই বেলা ইহার বিহিত করিয়া, কালুর ঐ নেশা ছাড়ান উচিত —নচেৎ পরিণাম শুভ হইবে না। আমার মনে হয়, এখন বলিয়া কহিয়া ভাল কথায় বুঝাইবার চেষ্টা করা যাউক্; কিন্তু তাহাতে যদি কোন ফল না হয়, তাহা হইলে আপনাকে কঠোর হইতে হইবে ও প্রয়োজন হইলে কঠিন শাস্তিরও ব্যবস্থা করিতে হইবে।"

অমরেন্দ্রনাথ পিতার "আদুরে" ছেলে। পুত্র-বৎসল পিতৃপ্রাণ কঠোর হইবার কথায় শিহরিয়া উঠিল। দ্বারকাবাবু বলিলেন, "সে আমার দ্বারা কতদূর হইয়া উঠিবে, জানি না। তাহার চেয়ে এ' বিষয়ে যাহা করিবার, তাহা তুমিই করিও!"

কিন্তু হীরেন্দ্রনাথ এ' বিষয়ে হস্তক্ষেপ করিতে অসম্মত হইলেন। বলিলেন, "কালুকে আপনারা দুই জনেই বেশী আদর দিয়া নষ্ট করিতেছেন। সে যদি ভাল কথায় বা শুধু বকুনীতে না শোধরায়, তাহা হইলে কঠোর শাস্তি বিধান করার প্রয়োজন হইতে পারে। আপনি আমাকে এ বিষয়ে হস্তক্ষেপ করিতে বলিতেছেন, কিন্তু কালুকে শাস্তি দিতে দেখিলে, আপনিই হয়ত স্নেহান্ধ হইয়া সে শাস্তি রদ করিবার হুকুম দিবেন। তেমন অবস্থা হইলে হিতে বিপরীত হইবার সম্ভাবনা। শোধরান দূরের কথা, সে আরও বিগড়াইয়া যাইবে।"

**নৃপেন্দ্রচন্দ্র বসু, নেপা বোস** (১৮৬৭-১৯২৭) অভিনেতা ও নৃত্যশিক্ষক। গ্রামোফোন রেকর্ডে অমরেন্দ্রনাথের সহযোগী অভিনেতা।

**সতীশচন্দ্র চট্টোপাধ্যায়** অভিনেতা এবং অমরেন্দ্রনাথের দুঃসময়ের সঙ্গী।

১০৬. **মতিলাল ঘোষ** (১৮৪৭-১৯২২) শিক্ষাবিদ, রাজনৈতিক নেতা এবং সংবাদপত্রের স্বত্বাধিকারী। ১৮৬৮তে অগ্রজ শিশিরকুমারের সঙ্গে সাপ্তাহিক 'অমৃতবাজার পত্রিকা' প্রতিষ্ঠা করেন। পরে তা দৈনিকে রূপান্তর করেন (১৮৯১)। ১৯১১য় অগ্রজের মৃত্যুর পর এককভাবে সম্পাদনার দায়িত্ব নেন।

**পশুপতিনাথ বসু** [রায়] (১৮৫৫-১৯০৭) পাটনা-গয়া-লোহারডাঙার জমিদার, সমাজসেবক এবং রাজনৈতিক নেতা। বহু জনহিতকর কাজে ছিল তাঁর আর্থিক ও হার্দিক মদত। কলকাতা কর্পোরেশনের কমিশনার ছিলেন।

**ভূপেন্দ্রনাথ বসু** (১৮৫৯-১৯২৪) আইনবিদ, শিক্ষাবিদ, সমাজসেবক এবং রাজনৈতিক নেতা। পাশাপাশি ছিলেন ধ্রুপদী সংগীতের পৃষ্ঠপোষক। রাজনৈতিক জীবনে সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের একান্ত অনুগামী। আইন-ব্যবসায় অসামান্য সাফল্য অর্জন করেন। কলকাতা কর্পোরেশনের কমিশনার ও সভাপতি হন। ১৯২৩ থেকে আমৃত্যু কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর ছিলেন।

১০৭. **তারাসুন্দরী** (১৮৭৮-১৯৪৮) অভিনেত্রী। গিরিশযুগ এবং শিশিরযুগের অভিনয়-সেতুতে তিনি স্মরণীয়া। নাট্যজীবনের শুরুতে অমরেন্দ্রনাথের প্রথম সহবাস-সঙ্গিনী। পরে সে সম্পর্কে ছেদ পড়ে। রমাপতি দত্ত অমরেন্দ্রনাথের বক্ষ্যমাণ জীবনীতে একটি তথ্য সম্পর্কে নীরব রয়ে গিয়েছিলেন। ঘটনাটি হল নিজের মা নিত্যকালীর বিরুদ্ধে তারাসুন্দরীর মামলা।

> অভিযোগ তারাসুন্দরীর গয়না ও আসবাব পত্র নিত্যকালী আটকে রেখেছেন। হাইকোর্ট থেকে সমন পাবার পর নিত্যকালী কোর্টে হাজির হয়ে জানালেন যে, সব অভিযোগ মিথ্যে (নেপথ্যে কে বা কারা ছিলেন তা জানা নেই)।
>
> সে [তারাসুন্দরী] অমরেন্দ্রনাথের বাগানবাড়িতে যাবার আগে ১৫৪ কর্ণওয়ালিশ স্ট্রীটে মা নিত্যকালী ও বড়োদিদি কালীমণির সঙ্গে থাকতো। পালিয়ে যাওয়ার সময়ে তার সমস্ত গহনাপত্র নিয়ে গেছে। আইনের চোখে এখনো সে নাবালিকা [যদিও তখন তার বয়স ১৮]। অন্যের প্ররোচনায় সে এই মিথ্যা মামলা করেছে।
>
> আইন-আদালত সম্বন্ধে তারাসুন্দরীর কোনো ধ্যান-ধারণা ছিল না। অমর

দত্ত তাকে যা বলেছে সে তাই করেছে। ব্যাপার ঘোরালো দেখে সে মামলা থেকে সরে দাঁড়াল। ...ভুল শোধরাতে অমর দত্তর আশ্রয় ছেড়ে আবার সে ফিরে গেল মায়ের কাছে। আবার স্টার থিয়েটারে বহাল হল। তখন মাইনে মাসিক বত্রিশ টাকা। (আগে পেতেন আটাশ টাকা)।

তারাসুন্দরী হাতছাড়া হয়ে যাওয়ায় অমর দত্ত ক্ষিপ্ত হয়ে উঠলেন। বন্ধু-বান্ধবদের কাছে তখন তাঁর মুখ দেখানো দায়। বিশ্বাসভঙ্গের অভিযোগে তিনি তারাসুন্দরীর নামে হাইকোর্টে মামলা ঠুকে দিলেন। বললেন, মায়ের বিরুদ্ধে মামলা করার জন্যে তারাসুন্দরী তাঁর কাছে আর্থিক সাহায্য চেয়েছিল। কথা ছিল মামলা নিষ্পত্তি হলে কড়ায়-গণ্ডায় সে টাকা শোধ করে দেবে। সেই মামলায় অমর দত্তর দু'হাজার টাকা খরচ হয়েছে। অ্যাটর্নি কুমুদনাথ গাঙ্গুলীর তৈরি করা দু'হাজার টাকার একটা বিলের কপিও তিনি আদালতে দাখিল করলেন। তারাসুন্দরীও তখন লড়াইয়ের জন্যে প্রস্তুত। সে গেল অ্যাটর্নি উইলসন মিত্র ও চ্যাটার্জির অফিসে। তাঁরা মামলার জবাব তৈরি করে দিলেন। তারাসুন্দরী বললে, ভুল করে অমর দত্তর প্রলোভনে পড়ে সে অমর দত্তর সঙ্গে তাঁর বাগমারির বাগানবাড়িতে উঠেছিল। অমর দত্ত তাকে মাসে দু'শ টাকা মাইনের লোভ দেখিয়েছিলেন। মায়ের বিরুদ্ধে মামলার মতলব তিনিই দিয়েছিলেন। সে নিরক্ষর ও অশিক্ষিতা। মামলার বিষয়বস্তু সে কিছুই জানত না।

তারাসুন্দরীর এইসব কুৎসিত অভিযোগ অমর দত্ত নিঃশব্দে হজম করলেন। নিজের সম্মান-সম্ভ্রমের কথা ভেবে তিনি পেছিয়ে গেলেন। ফলে মামলাটা খারিজ হয়ে গেল। [গ্রিনরুম থেকে কোর্টরুম, রমেন গুপ্ত, পৃ. ৩৭]

১১৪. **পলাশীর যুদ্ধ** নবীনচন্দ্র সেনের (১৮৪৭-১৯০৯) কাব্যের নাট্যরূপ। প্রথম অভিনীত হয় বেঙ্গল থিয়েটারে ২৫ সেপ্টেম্বর ১৮৭৫। এই কাব্যের দ্বিতীয় নাট্যরূপ গিরিশচন্দ্রের। প্রথম অভিনীত হয় ৫ জানুয়ারি ১৮৭৮ ন্যাশনাল থিয়েটারে।

১৩৫. **প্রবোধচন্দ্র ঘোষ** (১৮৬১-১৯০৬) অভিনেতা। বেঙ্গল থিয়েটারের প্রতিষ্ঠাতা শরচ্চন্দ্র ঘোষের ভ্রাতুষ্পুত্র।

**অপরেশচন্দ্র মুখোপাধ্যায়** (১৮৭৫-১৯৩৪) নট, নাট্যকার, পরিচালক এবং সংগঠক এবং স্টার থিয়েটারের স্বত্বাধিকারী। গিরিশযুগ এবং শিশিরযুগের সংযোজক নাট্যব্যক্তিত্ব। পুস্তকাকারে আত্মজীবনী 'রঙ্গালয়ে ত্রিশ বৎসর' তাঁর সময়কালের এক সাক্ষাৎ চলচ্ছবি।

১৩৬. **বেল্লিক বাজার** গিরিশচন্দ্রের প্রহসনধর্মী এ নাট্যরচনা প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ২৬ ডিসেম্বর ১৮৮৬। অভিনেত্রী বিনোদিনীর এই নাটকেই শেষ মঞ্চাবতরণ।

১৩৮. **বিষাদ** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় এমারেল্ড থিয়েটারে ৫ অক্টোবর ১৮৮৮। এ নাটকে নামচরিত্রের অভিনয়সাফল্যে হাড়কাটাগলির কুসুম খ্যাত হন 'বিষাদ কুসুম' নামে।

১৪০. **প্রমথনাথ দাস** মিনার্ভা থিয়েটারের স্বত্বাধিকারী ও অভিনেতা যোগ দেন অমরেন্দ্রনাথের ক্লাসিক থিয়েটারে ১৬ এপ্রিল ১৮৯৭। মনোমালিন্যে আবার ফিরে আসেন মিনার্ভায়। ২০ নভেম্বর ১৮৯৭ ক্লাসিকে আলিবাবার অভিনয়সাফল্যের প্রতিযোগিতায় প্রমথনাথ রচিত ভিন্ন আলিবাবার অভিনয় শুরু হয় মিনার্ভা থিয়েটারে ২৭ নভেম্বর ১৮৯৭। অবশ্য সাফল্য পায়নি সে মঞ্চায়ন।

**ধর্মদাস সুর** (১৮৫২-১৯১০) মঞ্চসজ্জাকর এবং অভিনেতা। বঙ্গরঙ্গমঞ্চের প্রথম 'স্টেজ ম্যানেজার'।

**পূর্ণচন্দ্র ঘোষ** অভিনেতা এবং সংগীত পরিচালক। তাঁরই সুরপ্রয়োগে ক্ষীরোদপ্রসাদের আলিবাবা আজও অমলিন।

**কুসুমকুমারী** (১৮৭৬-১৯৪৮) নৃত্যগীতপটিয়সী অভিনেত্রী। ক্লাসিকে আলিবাবার খ্যাতিতে তাঁর পরিচয় হয় মর্জিনা-কুসুম। ব্যক্তিগত জীবনেও তাঁকে কেন্দ্র করে তারাসুন্দরীর সঙ্গে বিচ্ছেদ ঘটে অমরেন্দ্রনাথের। গিরিশচন্দ্রের অভিশাপ গীতিনাট্যে অভিনয়ের পাশাপাশি নৃত্য পরিচালনার সূত্রে বঙ্গরঙ্গমঞ্চের ইতিহাসে তিনিই প্রথম মহিলা নৃত্যশিক্ষিকা। গ্রামোফোন রেকর্ডে অমরেন্দ্রনাথের সহযোগী অভিনেত্রী। প্রথাগত শিক্ষা না থাকলেও বাংলার পাশাপাশি ইংরেজিতে Macbeth এবং Richard III-এর নাট্যাংশে Lady Macbeth ও Lady Anne-র ভূমিকায় অভিনয় করেন যোগ্যতার সঙ্গে। Amrita Bazar Patrika (৮ অগস্ট ১৯১৭) লেখে 'The rendering of a Shakespearean scene in original English by a Bengali actress is a wonderful thing.'

**হারানিধি** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ৭ সেপ্টেম্বর ১৮৮৯।

১৪৩. **লক্ষ্মণবর্জন** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ৩১ ডিসেম্বর ১৮৮১।

**দক্ষযজ্ঞ** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ২১ জুলাই ১৮৮৩।

১৪৫. **অমৃতলাল মুখোপাধ্যায়, বেলবাবু** (১৮৫৪-১৮৯০) অভিনেতা ও নৃত্যনিপুণ নট। স্ত্রী-চরিত্র অভিনয়ে বিশেষ দক্ষতা ছিল।

**কাশীনাথ চট্টোপাধ্যায়** (১৮৬৪-১৯২৬) নৃত্য, গীত ও অভিনয়ে দক্ষ নাট্যশিল্পী। অভিনয়ের পাশাপাশি বহু ক্ষেত্রে সংগীত পরিচালকের দায়িত্বও নিয়েছেন। গ্রামোফোন রেকর্ডের তৎকালীন জনপ্রিয় গায়ক।

**প্রমদাসুন্দরী** নৃত্য-গীত-নিপুণা অভিনেত্রী।

**নরীসুন্দরী** (১৮৭৭-১৯৩৯) গায়িকা ও অভিনেত্রী। গ্রামোফোন রেকর্ডে তাঁর গাওয়া মঞ্চগীতি খুবই জনপ্রিয় হয়েছিল।

**গঙ্গামণি** গায়িকা ও অভিনেত্রী।

**নগেন্দ্রবালা** গায়িকা ও অভিনেত্রী।

১৪৯. **পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়** (১৮৬৬-১৯২৩) সাংবাদিক, সমালোচক এবং সংবাদপত্র-সম্পাদক। বাংলার পাশাপাশি সংস্কৃত, হিন্দি, উর্দু, ফারসি ও ইংরেজি ভাষায় বিশেষ ব্যুৎপত্তি ছিল। বাঙলার সামাজিক ইতিহাস গবেষণায় তাঁর বিশেষ অবদান আছে।

১৫০. **বুদ্ধ বা বুদ্ধদেব [ চরিত ]** Edwin Arnold-এর 'LIGHT OF ASIA' অবলম্বনে গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ১৯ সেপ্টেম্বর ১৮৮৫।

**রাজা ও রাণী** রবীন্দ্রনাথের এ নাটক প্রথম অভিনীত হয় এমারেল্ড থিয়েটারে ৭ জুন ১৮৯০।

১৫১. **জগদিন্দ্রনাথ রায়, মহারাজা** (১৮৬৮-১৯২৬) নাটোরের মহারাজা গোবিন্দনাথ ও পত্নী ব্রজসুন্দরীর দত্তকপুত্র। সাহিত্যিক, পত্রিকা-সম্পাদক এবং ক্রীড়ামোদী। সংস্কৃত এবং ইংরেজি সাহিত্যেও বিশেষ ব্যুৎপত্তি ছিল।

**তরুবালা** অমৃতলালের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ২০ ডিসেম্বর ১৮৯০।

১৫২. **আলিবাবার গান** রমাপতি দত্তর অনুমান আলিবাবার প্রস্তাবনাগীতটি গিরিশচন্দ্র লিখিত। এ বিষয়ে কোনও নিশ্চিত প্রমাণ মেলে না। গিরিশচন্দ্রের 'রঙ্গালয়ে নেপেন' রচনাটিতেও এমত উল্লেখ নেই। গ্রন্থাকারে প্রকাশিত ক্ষীরোদপ্রসাদের আলিবাবার প্রথম সংস্করণে (প্রকাশ : ১৮৯৭) সংগীত পরিচালক পূর্ণচন্দ্র ঘোষের স্বীকৃতি থাকলেও গিরিশচন্দ্রের গীত সংযোজনার উল্লেখ নেই।

বিজ্ঞাপন।

শ্রীযুক্ত বাবু অমরেন্দ্রনাথ অনুগ্রহপূর্ব্বক তাঁহার ক্লাসিক থিয়েটারে এই পুস্তকখানি অভিনীত করিয়া, গ্রন্থকর্ত্তাকে কৃতজ্ঞতাপাশে বদ্ধ করিয়াছেন। অভিনয়ের উপযোগী করিবার জন্য তিনি এই গ্রন্থের স্থানে স্থানে পরিবর্ত্তন করিয়া লইয়াছেন। শ্রীযুক্ত বাবু পূর্ণচন্দ্র ঘোষ আলিবাবার গানে

সুরসন্নিবেশ এবং শ্রীযুক্ত বাবু নৃপেন্দ্রচন্দ্র বসু নৃত্যের শিক্ষাবিধান করিয়াছেন। তজ্জন্যও গ্রন্থকার তাঁহাদের নিকট কৃতজ্ঞ। *গ্রন্থকার*

**আলিবাবা [ মিনার্ভা থিয়েটার ]** ক্লাসিকে আলিবাবার দ্বিতীয় অভিনয়রজনীতে (২৭ নভেম্বর ১৮৯৭) মিনার্ভায় শুরু হয় অতুলকৃষ্ণ মিত্রর (১৮৫৭-১৯১২) তত্ত্বধানে প্রমথনাথ দাস লিখিত আলিবাবার ভিন্ন নাটক। সেখানে সংগীত পরিচালনার দায়িত্ব নেন অন্যতম সংগীতবিদ্ দেবকণ্ঠ বাগচী। সে মঞ্চায়ন সাফল্য পায় নি।

১৫৪. **প্রতাপাদিত্য** ক্ষীরোদপ্রসাদের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ১৫ অগস্ট ১৯০৩।

১৫৮. **ভূপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়** (১৮৭৮-১৯৩৮) নাট্যকার। কলকাতায় শৌখিন নাট্য-সম্প্রদায়ের অন্যতম প্রবর্তক। তাঁর নাট্যরচনা 'জোর বরাত' চলচ্চিত্রে রূপান্তরিত দ্বিতীয় সবাক 'Four-reeler'। তাঁর রচনা 'অভিনয় শিক্ষা' (প্রকাশ : ১৯১৬) বাংলায় প্রথম নাটক চর্চা ও তাত্ত্বিক শিক্ষার প্রামাণ্য গ্রন্থ।

১৬৩. **দোললীলা** প্রথম অভিনয়ের তারিখ '৮ মার্চ ১৮৯৮' ভুলক্রমে উদ্ধৃত হয়েছে। ৫ মার্চ-এর (শনিবার) The Statesman পত্রিকায় প্রকাশিত বিজ্ঞাপনে জানা যায়

Classic Theatre, Saturday, the 5th March, at 9 p.m.
New Opera! New Opera!! New Opera!!!
**Dolelila & Kajerkhatum.**
Sweet Songs! Charming Dances!!
Dazzling Dresses!!!.....

১৬৪. **প্রথম বায়োস্কোপ** বক্ষ্যমাণ গ্রন্থের উল্লেখ অনুযায়ী ক্লাসিকে বায়োস্কোপের প্রথম প্রদর্শনীর তারিখটি— রবিবার ৪ এপ্রিল ১৮৯৮—তথ্যগত ভুল। ১৮৯৮ এর ৪ এপ্রিল রবিবার ছিল না, ছিল সোমবার। The Statesman পত্রিকায় রবিবার ৩ এপ্রিলের বিজ্ঞাপনে জানা যায় 'আলিবাবা' অভিনয়ের আগে Cinematograph দেখানো হয়েছিল। কিন্তু প্রদর্শনী হিসেবে তা প্রথম নয়। ক্লাসিকে বায়োস্কোপের প্রথম প্রদর্শনী হয় ১৯ মার্চ ১৮৯৮। তবে বঙ্গরঙ্গমঞ্চে প্রথম বায়োস্কোপ দেখানোর কৃতিত্ব ক্লাসিকের নয় — মিনার্ভার। The Statesman পত্রিকার বিজ্ঞাপন সূত্রে জানা যায় মিনার্ভাতে প্রথম Animatograph (বায়োস্কোপ) দেখানো হয় ৩১ জানুয়ারি ১৮৯৭।

১৬৫. **সুরেশচন্দ্র সমাজপতি** (১৮৭০-১৯২১) বাগ্মী, সাহিত্য-সমালোচক ও 'সাহিত্য' পত্রিকা-সম্পাদক। সমালোচনা-সাহিত্যের প্রসারে তাঁর বিশেষ অবদান আছে।

১৬৬. **জলধর সেন** (১৮৬১-১৯৩৯) সাহিত্যিক ও পত্রিকা-সম্পাদক। দ্বিজেন্দ্রলাল রায় পরিকল্পিত 'ভারতবর্ষ' পত্রিকা সম্পাদনা করেন দীর্ঘ ২৬ বছর (১৯১৩-১৯৩৯)।

**হারাণচন্দ্র রক্ষিত** (১৮৬৪-১৯২৬) সাহিত্যিক ও পত্রিকা-সম্পাদক। তাঁর লিখিত উপন্যাস 'বঙ্গের শেষবীর বা প্রতাপাদিত্য' অবলম্বনে রচিত হয় অমরেন্দ্রনাথের নাট্যরূপ।

১৬৮. **তিনকড়ি** (১৮৭০-১৯১৭) অভিনেত্রী। উনিশ শতকান্তে গিরিশচন্দ্রের মতে 'বঙ্গরঙ্গমঞ্চে শ্রীমতী তিনকড়িই ... সর্বশ্রেষ্ঠ অভিনেত্রী'।

**মেঘনাদ বধ** মধুসূদন দত্তর (১৮২৪-১৮৭৩) কাব্য অবলম্বনে গিরিশচন্দ্রের নাট্যরূপ প্রথম মঞ্চায়িত হয় ন্যাশনাল থিয়েটারে ১ ডিসেম্বর ১৮৭৭। কিরণচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের ভিন্ন নাট্যরূপ প্রথম অভিনীত হয়েছিল বেঙ্গল থিয়েটারে ৬ মার্চ ১৮৭৫।

১৬৯. **মুকুলমুঞ্জরা** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় মিনার্ভা থিয়েটারে ৫ ফেব্রুয়ারি ১৮৯৩।

১৭০. **প্রফুল্ল** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ২৭ এপ্রিল ১৮৮৯।

১৭৩. **দশরথের মৃগয়া বা সিন্ধুবধ** রাজকৃষ্ণ রায়ের এ নাটক প্রথম অভিনীত হয় বেঙ্গল থিয়েটারে ৭ জানুয়ারি ১৮৮৫।

১৭৪. **করমেতিবাই** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় মিনার্ভা থিয়েটারে ১৮ মে ১৮৯৫।

১৭৬. **মৃচ্ছকটিক** নৃত্যগোপাল কবিরত্ন রূপান্তরিত শূদ্রকের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ২৬ অগস্ট ১৮৯৯। নটী বসন্তসেনার ভূমিকায় অভিনয় করেন তারাসুন্দরী। নৃত্যগোপাল ছিলেন একাধারে চিকিৎসক, অধ্যাপক এবং নাট্যকার। বাংলার পাশাপাশি সংস্কৃত নাট্যরচনায় খ্যাতি ছিল। তাঁর লিখিত 'রামাবদানম্' কাব্যগ্রন্থ জার্মানিতে পাঠ্যতালিকাভুক্ত ছিল।

**বভ্রুবাহন** ক্ষীরোদপ্রসাদের এ নাটক প্রথম অভিনীত হয় রয়েল বেঙ্গল থিয়েটারে ২৬ অগস্ট ১৮৯৯।

**মদালসা** নরেন্দ্রনাথ সরকারের এ নাটক প্রথম অভিনীত হয় মিনার্ভা থিয়েটারে ১২ অগস্ট ১৮৯৯।

**গ্রামোফোন রেকর্ডে 'শ্রীকৃষ্ণ' পালা** ১৯১৮য় প্রকাশিত হয়। রেকর্ড নম্বর : পি ৩৮৯৮ ৩৯০৭।

**সীতার বনবাস** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ১৭ সেপ্টেম্বর ১৮৮১।

১৭৭. **ভ্রমর** বঙ্কিমচন্দ্রের (১৮৩৮-১৮৯৪) 'কৃষ্ণকান্তের উইল' উপন্যাসের অমরেন্দ্রনাথ কৃত নাট্যরূপ। প্রতাপচাঁদ জহুরির ন্যাশনাল থিয়েটারে কেদারনাথ চৌধুরী কৃত নাট্যরূপ 'কৃষ্ণকান্তের উইল' নামেই মঞ্চস্থ হয় ৩০ জুন ১৮৮৩।

১৮২. **ম্যাকবেথ** গিরিশচন্দ্র রূপান্তরিত শেকস্‌পিয়রের এ নাটক প্রথম অভিনীত হয় মিনার্ভা থিয়েটারে ২৮ জানুয়ারি ১৮৯৩। সেখানে নামভূমিকায় ছিলেন গিরিশ স্বয়ং।

১৯২. **ডেভিড গ্যারিক** (১৭১৭-১৭৭৯) বিশ্বখ্যাত ইংরেজ অভিনেতা, নাট্যকার এবং নাট্যসংগঠক। বিভিন্ন নাট্যচরিত্রে স্বাভাবিক অভিনয়, বিশেষ করে শেকস্‌পিয়রিয় চরিত্রে অভিনয়-বিশ্লেষণ, তাঁকে প্রসিদ্ধি এনে দিয়েছিল।

১৯৪. **যতীন্দ্রমোহন ঠাকুর, মহারাজা** (১৮৩১-১৯০৮) সংগীতবিদ্, নাট্যকার এবং নাট্যসংগঠক। তাঁরই উৎসাহে থিয়েটারে ঐকতানবাদনের সূত্রপাত হয়। ইংরেজি, সংস্কৃত ও বাংলায় বহু প্রবন্ধ এবং সংগীত রচনা করেন। নিজস্ব 'বিদ্যাসুন্দর', গল্প-সংকলন 'ফ্লাইট্‌স্ অফ্ ফ্যান্সি', সংগীত-গ্রন্থ 'গীতমালা'র পাশাপাশি প্রকাশ করেন মধুসূদন দত্তর 'তিলোত্তমাসম্ভব কাব্য'। পাথুরিয়াঘাটার স্বগৃহে প্রতিষ্ঠা করেন 'বঙ্গনাট্যালয়' (১৮৬৫)।

২১০. **বৈকুণ্ঠনাথ বসু** (১৮৫৪-১৯২১) সেতার, সুরবাহার, এসরাজ, হারমোনিয়াম, পিয়ানো, মৃদঙ্গ, তবলা—বহু যন্ত্রবাদনে দক্ষ, সংগীত পরিচালক এবং নাট্যকার। জীবনের প্রথমে টাঁকশালের দেওয়ান ছিলেন। পরে শিয়ালদহ পুলিশকোর্ট এবং কলকাতার অনারারি ম্যাজিস্ট্রেট ছিলেন।

২১৪. **সরলা** তারকনাথ গঙ্গোপাধ্যায়ের (১৮৪৩-১৮৯১) 'স্বর্ণলতা' উপন্যাস অবলম্বনে অমৃতলালের নাট্যরূপ প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ২২ সেপ্টেম্বর ১৮৮৮।

২১৬. **সংগীতাচার্য দেবকণ্ঠ বাগচি** (১৮৬১-১৯৩২) সংগীত পরিচালক এবং নাট্যকার। সংগীতের প্রসারকল্পে স্বরলিপি এবং সহযোগী-গ্রন্থ রচনা ও প্রকাশ করেন। মাসিক সংগীত পত্রিকা 'সঙ্গীত-বিজ্ঞান প্রবেশিকা'র সম্পাদকমণ্ডলীর অন্যতম ছিলেন।

২২০. **কৃষ্ণদাস পাল** (১৮৩৮-১৮৮৪) বাগ্মী, সাংবাদিক এবং রাজনীতিবিদ্। জাস্টিস অফ্ দি পিস্ এবং মিউনিসিপাল কমিশনারও হয়েছিলেন। নিজে *The Calcutta Monthly Magazine* প্রকাশ করেন এবং পরে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের ইচ্ছাক্রমে *Hindoo Patriot* পত্রিকার সম্পাদক হন।

**দ্বারকানাথ বিদ্যাভূষণ [ভট্টাচার্য]** (১৮১৯-১৮৮৬) শিক্ষাবিদ ও সমালোচক। সাপ্তাহিক 'সোমপ্রকাশ' সম্পাদনা করেন। সংস্কৃত কলেজে প্রথমে গ্রন্থাগারিক

এবং পরে অধ্যাপক হন। শিক্ষার প্রসারে বহু পাঠ্যবই রচনা করেন।

২২১. **রঙ্গভূমি** ১৮৯২-এ বৈষ্ণবচরণ বসাক সম্পাদিত এবং বিদ্যারত্ন কোম্পানি কর্তৃক প্রকাশিত মাসিক পত্রিকা।

২২৩. **উপেন্দ্রনাথ মুখোপাধ্যায়** (১৮৬৮-১৯১৯) সংবাদপত্র প্রকাশক এবং সম্পাদক। সাপ্তাহিক বসুমতী (প্রকাশ : ১৮৯৬) ও দৈনিক বসুমতী পত্রিকার (প্রকাশ : ১৯১৪) প্রতিষ্ঠাতা। মহৎ সাহিত্য প্রচারের উদ্দেশ্যে বহু লেখকের গ্রন্থাবলি সুলভে প্রকাশ করেছেন ধারাবাহিকভাবে।

২২৫. **রামনির্বাসন** নাটকটি গিরিশচন্দ্রের 'রামের বনবাস'-এর নামান্তর। এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ১৫ এপ্রিল ১৮৮২।

**কপালকুণ্ডলা** বঙ্কিমচন্দ্রের উপন্যাস অবলম্বনে গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারের উদ্যোগে রাধাকান্ত দেবের নাটমন্দিরে ১০ মে ১৮৭৩।

২২৭. **মৃণালিনী** বঙ্কিমচন্দ্রের উপন্যাস অবলম্বনে গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারের উদ্যোগে মধুসূদন সান্যালের বাড়িতে ১৪ ফেব্রুয়ারি ১৮৭৪।

**জনা** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় মিনার্ভা থিয়েটারে ২৩ ডিসেম্বর ১৮৯৩।

**রাবণ বধ** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ৩০ জুলাই ১৮৮১।

২৩৫. **শিশিরকুমার ঘোষ** (১৮৪০-১৯১১) নাট্যকার, সাংবাদিক এবং পত্রিকা-সম্পাদক। *Hindoo Patriot* পত্রিকার সংবাদদাতা হিসেবে নীলকর-বিরোধী রচনায় আলোড়ন তোলেন। প্রথমে পাক্ষিক অমৃত-প্রবাহিনী (প্রকাশ : ১৮৬২) এবং পরে ইংরেজি-বাঙলা দু'ভাষায় সাপ্তাহিক অমৃতবাজার পত্রিকা প্রকাশ করেন।

২৩৭. **ফণীর মণি** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় মিনার্ভা থিয়েটারে ২৫ ডিসেম্বর ১৮৯৫।

**বিল্বমঙ্গল** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ১২ জুন ১৮৮৬।

২৩৮. **অভিমন্যুবধ** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ২৬ নভেম্বর ১৮৮১।

**নীলদর্পণ** দীনবন্ধু মিত্রর এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারের

উদ্যোগে মধুসূদন সান্যালের বাড়ি ৭ ডিসেম্বর ১৮৭২। আপামর জনতার কাছে টিকিট বেচে সারা বাঙলায় সেই প্রথম মঞ্চাভিনয়।

**সীতাহরণ** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ২২ জুলাই ১৮৮২।

**তাজ্জব ব্যাপার** অমৃতলালের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ২৪ ডিসেম্বর ১৮৮৯।

**কৃষ্ণকুমারী** মধুসূদন দত্তর এ নাটক প্রথম অভিনীত হয় শোভাবাজার প্রাইভেট থিয়েট্রিকাল সোসাইটিতে ৮ ফেব্রুয়ারি ১৮৬৭।

**প্রতাপাদিত্য** হারানচন্দ্র রক্ষিতের উপন্যাস অবলম্বনে অমরেন্দ্রনাথের এ নাটক প্রথম মঞ্চায়িত হয় ক্লাসিক থিয়েটারে ২৯ অগস্ট ১৯০৩। সে রাতে স্টার থিয়েটারে ক্ষীরোদপ্রসাদের প্রতাপাদিত্যের তৃতীয় অভিনয়।
এখানে উল্লেখ্য, ১০ জানুয়ারি ১৯০৪-এ মিনার্ভা থিয়েটারে অমরেন্দ্রনাথের মালিকানায় ও গিরিশচন্দ্রের অধ্যক্ষতায় রবীন্দ্রনাথের 'বউ ঠাকুরানীর হাট' উপন্যাসের কেদারনাথ চৌধুরী-কৃত নাট্যরূপ 'রাজা বসন্ত রায়' অভিনীত হয় 'প্রতাপাদিত্য' নামে।

২৪৮. **আনন্দমঠ** বঙ্কিমচন্দ্রের উপন্যাস অবলম্বনে কেদার চৌধুরীর এ নাট্যরূপ প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ২৪ মার্চ ১৮৮৩।

২৫৪. **মনোমোহন পাঁড়ে** [পাণ্ডে] (১৮৭৫-১৯৩৫) রঙ্গমঞ্চের স্বত্বাধিকারী। ক্লাসিক এবং মিনার্ভা থিয়েটারের কর্ণধার ছিলেন। পরে ১৯১৫-এ কোহিনূর থিয়েটার কিনে নিজের নামেই প্রতিষ্ঠা করেন 'মনোমোহন থিয়েটার'।

২৫৮. **মতিলাল বসু** 'গ্রেট বেঙ্গল সার্কাসের' স্বত্বাধিকারী। সারাভারত জুড়ে খেলা দেখিয়ে বিশেষ খ্যাতি অর্জন করেন। তাঁর উৎসাহে গড়ে ওঠে যুবকদের কুস্তি আর ব্যায়ামের আখড়া। সেখানে অনেকের মতো তাঁর শিষ্য ছিলেন বিপ্লবী মানবেন্দ্রনাথ রায়।

২৬১. **তরণীসেন** রাজকৃষ্ণ রায়ের এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ৫ জুলাই ১৮৮৪।

**বিক্রমাদিত্য** রাজকৃষ্ণ রায়ের এ নাটক প্রথম অভিনীত হয় বেঙ্গল থিয়েটারে ৬ সেপ্টেম্বর ১৮৮৪।

২৬৬. **চোখের বালি** ক্লাসিক থিয়েটারে এই রবীন্দ্র-কাহিনির নাট্যরূপ প্রথম অভিনীত হয় শনিবার ২৬ নভেম্বর ১৯০৪। বক্ষ্যমান গ্রন্থে উল্লিখিত ২৭ নভেম্বরে দ্বিতীয়বার মঞ্চায়িত হয় এ নাটক, প্রথমবার নয়। প্রথম অভিনয়ের দিন The Bengalee পত্রিকায় প্রকাশিত বিজ্ঞাপন

Grand Gala Night!!
New Five-act Society Drama!!!
Saturday, the 26th Nov., at 9 p.m.
AND
Sunday, afternoon, at 3 p.m.
**CLASSIC THEATRE**
68, Beadon Street, Calcutta
Saturday, at 9 p.m. Sharp
Babu Rabindra Nath Tagore's Sensational Novel
CHOKER BALI
Carefully dramatised by Amarendra Nath Dutt.
Thrilling Romantic Situations.
Dramatic Grandeur in profusion.
New and novel sceneray combined with magnificent costumes
have been very carefully designed
and prepared at an enormous costs.
Series of sweet and sublime songs.

এই অভিনয় প্রসঙ্গে 'সাহিত্য' পত্রিকার (কার্তিক ১৩১১) 'বিবিধ' নিবন্ধে সম্পাদক সুরেশচন্দ্র সমাজপতি মন্তব্য করেন

> রঙ্গমঞ্চে বিনোদিনীর বাহার দেখিবার জন্য অনেকে উৎসুক ছিলেন; তাঁহাদের আশা পূর্ণ হইল। কিন্তু 'চোখের বালি'র নাটকত্ব কোথায় বলিতে পারি না। তবে নাটকের তিলতর্পণ-ধৃত ব্যুৎপত্তি এই, ন নাস্তি আটকো যস্মিন্, — যাহাতে কিছুই আটক নাই।

পরবর্তী অভিনয়রজনীতে দর্শক ছিলেন স্বয়ং রবীন্দ্রনাথ। তাঁকে লেখা অমরেন্দ্রনাথের চিঠি (১৮ নভেম্বর ১৯১৪/২ অগ্রহায়ণ ১৩২১) সে সাক্ষ্য বহন করে

> যখন আমি 'চোখের বালি' উপন্যাস নাটকাকারে পরিবর্ত্তিত করিয়া আমার পূর্ব্বপ্রতিষ্ঠিত 'ক্লাসিক' থিয়েটারে অভিনয় করি আপনি এক রাত্রে উক্ত অভিনয় দেখিবার জন্য রঙ্গালয়ে পদার্পণ করিয়াছিলেন। অভিনয়ান্তে আমাকে ডাকাইয়া আমার 'মহেন্দ্রর' ভূমিকার অভিনয় সম্বন্ধে আমাকে বিশেষ উৎসাহিত করিয়াছিলেন এবং স্নেহবচনে আমাকে উপদেশ দিয়াছিলেন — আপনার আরও দুই-একখানি নাটক অভিনয় করিবার জন্য। [রবীন্দ্রভবনে সংরক্ষিত মূল পত্র থেকে উদ্ধৃত]

৩০১. দশচক্র রবীন্দ্রনাথের 'মুক্তির উপায়' গল্প-নির্ভর এ প্রহসন স্টার থিয়েটারে মঞ্চায়নের (২৬ ফেব্রুয়ারি ১৯১০) কিছুদিনের মধ্যেই গ্রন্থাকারে প্রকাশ পায় ১৫ মার্চ ১৯১০/১ চৈত্র ১৩১৬। গ্রন্থের 'পূর্ব্ব-কথা'য় নাট্যকার সৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায় (১৮৮৪-১৯৬৬) লিখছেন

> কিছুকাল পূর্ব্বে, আমার পরম শুভাকাঙ্ক্ষী, সুপ্রসিদ্ধ প্রহসনকার, শ্রীযুক্ত

অমৃতলাল বসু মহাশয় প্রহসনের পক্ষে বর্ত্তমান গল্পটির উপযোগিতার উল্লেখ করেন এবং এটি অবলম্বন করিয়া স্বয়ং প্রহসন রচনা করিবার কল্পনাও তাঁহার মনে স্থান পায়। কিন্তু আমার অনুরোধে এবং আমার প্রতি স্নেহবশতঃ, তিনি এ কার্য্যের ভার আমার প্রতি অর্পণ করেন। ...রবীন্দ্রবাবু এ সম্বন্ধে অনুমতি প্রদান করিয়া আমার কৃতজ্ঞতা-ভাজন হইয়াছেন।

**বিবাহ বিভ্রাট** অমৃতলালের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ২২ নভেম্বর ১৮৮৪।

**রাজাবাহাদুর** অমৃতলালের এ নাটক প্রথম অভিনীত হয় স্টার থিয়েটারে ২৫ ডিসেম্বর ১৮৯১।

৩০৫. **স্টারের এসিস্টেন্ট ম্যানেজার অমরেন্দ্রনাথ** বক্ষ্যমাণ গ্রন্থানুযায়ী ১৯১১-র ৪ ফেব্রুয়ারি ছিল এই পর্বে স্টার থিয়েটারের সঙ্গে উল্লিখিত পদচুক্তির শেষ তারিখ। কিন্তু সমমর্যাদায় অমরেন্দ্রনাথের নাম বিজ্ঞাপিত হয়েছে ৫ ফেব্রুয়ারি পর্যন্ত।

৩০৬. **জীবনে মরণে** রবীন্দ্রনাথের দালিয়া গল্প অবলম্বনে অমরেন্দ্রনাথের এ নাট্যরূপ বক্ষ্যমাণ গ্রন্থে গীতিনাট্য হিসেবে চিহ্নিত হলেও এটি সম্পূর্ণত নাটক। গানের সংখ্যা বেশি হলেও গীতিনাট্যের শ্রেণীভুক্ত করা যায় না।

৩১০. **অর্ধেন্দুশেখরের দেহরক্ষা** গ্রন্থে উল্লিখিত ১৫ সেপ্টেম্বর ১৯০৮ তারিখটি তথ্যগত ভুল। তাঁর মৃত্যু হয় ১৭ সেপ্টেম্বর ১৯০৮, রাত্রি ১টায়।

৩১১. **সুশীলাবালা** (১৮৮৪-১৯১৫) অভিনেত্রী। তাঁর অভিনয়-প্রশংসায় অনুরাগীরা আখ্যা দিয়েছিলেন 'The divine Sushila'। তাঁর মৃত্যুতে মঞ্চায়িত হতে পারেনি অমরেন্দ্রনাথের শেষ নাট্যরচনা 'নেপোলিয়ন'— যেখানে তিনি ছিলেন নায়িকাচরিত্রে।

৩১৮. **ক্ষেত্রমোহন মিত্রকে স্টার হইতে ডিসমিস** বক্ষ্যমাণ গ্রন্থে উল্লেখ ক্ষেত্রমোহন মিত্রকে ১৯১২-র ৮ জুন 'ডিসমিস' করেন অমরেন্দ্রনাথ। কিন্তু বিজ্ঞাপনসূত্রে জানা যায়, ৯ জুন ক্ষেত্রমোহন 'সীতারাম' নাটকে গঙ্গারামের ভূমিকায় অভিনয় করেন। এরপর 'স্টারের' আর কোনও বিজ্ঞাপনে তাঁর উল্লেখ মেলে না। পরে যোগ দেন 'কোহিনুর থিয়েটারে'।

৩২১. **আনন্দ বিদায়** অতুলকৃষ্ণ মিত্রর নন্দ বিদায় (প্রকাশ : ১৮৮৮) নাটকের Parody। নাট্যকার দ্বিজেন্দ্রলাল এ প্রহসনে সরাসরি ব্যঙ্গ করলেন রবীন্দ্রনাথকে। যদিও ভূমিকায় লেখেন

এ নাটিকায় কোন ব্যক্তিগত আক্রমণ নাই! 'মি'-র প্রতি আক্রমণ আছে। ন্যাকামি, জ্যেঠামি, ভণ্ডামি ও বোকামি লইয়া যথেষ্ট ব্যঙ্গ করা হইয়াছে। তাহাতে যদি কাহারও অন্তর্দাহ হয় ত তাহার জন্য তিনি দায়ী, আমি দায়ী নহি। আমি তাঁহাদের সম্মুখে দর্পণ ধরিয়াছি মাত্র।

'কেউ কেউ এতে আপত্তি করলেও অধিকাংশই তাঁকে বাহবা দিলেন।' স্টার থিয়েটারের অন্যতম স্বত্বাধিকারী অমৃতলাল বসুর সমর্থন এবং দ্বিজেন্দ্রলালের জনপ্রিয়তার কারণে মঞ্চস্থ হল এ নাটক। The Bengalee পত্রিকায় অভিনয়-পূর্বদিনে (১৫ নভেম্বর ১৯১২) বিজ্ঞাপন বেরল

**STAR THEATRE...**
Saturday the 16th Nov. 1912 at 8-30 p.m.
Grand opening night of Mr. D.L. Roy's
new comic opera
ANONDA-BIDAYA
A faithfull [sic.] mirror of the Society — Delightful combination of Beauty – Genuine wit and Humour — Pretty and Plenty sublime solos — Delightful Duets — Charming Chorus from start to finish.

মাঝপথে 'দর্শকের অপ্রীতিনিবন্ধন' বন্ধ করে দিল সে অভিনয়। The Bengalee (২০ নভেম্বর ১৯১২) লিখল প্রসঙ্গ-কথা

'...The audience gave vent to their just indignation which, it is hoped, will open the eyes of the authorities of the Theatre and they will not give occasion for a repetition of the scene as occurred on Saturday. A performance of this kind serves, if anything, only to alienate the support of the play-goers which is the mainstay of a public Theatre.

অভিনয়ের পাশাপাশি অমরেন্দ্রনাথ তখন স্টারের ম্যানেজার। প্রথমে আপত্তি না করতে পারলেও এই সুযোগে বন্ধ করে দিলেন এই প্রহসনের পুনর্মঞ্চায়ন।

৩২৯. **মাধবী-কঙ্কণ** রমেশচন্দ্র দত্তর (১৮৪৮-১৯০৯) উপন্যাস অবলম্বনে গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ২৬ মার্চ ১৮৮১।

৩৩০. **পূর্ণচন্দ্র** গিরিশচন্দ্রের এ নাটক প্রথম অভিনীত হয় এমারেল্ড থিয়েটারে ১৭ মার্চ ১৮৮৮।

**নবীন তপস্বিনী** দীনবন্ধু মিত্রর এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ৪ জানুয়ারি ১৮৭৩।

**বঙ্গবিজেতা** রমেশচন্দ্র দত্তর উপন্যাস অবলম্বনে অতুলকৃষ্ণ মিত্রর এ নাটক প্রথম অভিনীত হয় ন্যাশনাল থিয়েটারে ১৫ ফেব্রুয়ারি ১৮৭৯।

৩৩২. **প্রণয়পরীক্ষা** মনোমোহন বসুর (১৮৩১-১৯১২) এ নাটক প্রথম অভিনীত হয় গ্রেট ন্যাশনাল থিয়েটারে ১৭ জানুয়ারি ১৮৭৪।

৩৩৪. শরৎ সরোজিনী উপেন্দ্রনাথ দাসের (১৮৪৮-১৮৯৫) এ নাটক প্রথম অভিনীত হয় গ্রেট ন্যাশনাল থিয়েটারে ২ জানুয়ারি ১৮৭৫।

অশ্রুমতী জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুরের (১৮৪৯-১৯২৫) এ নাটক প্রকাশ্যে প্রথম অভিনীত হয় বেঙ্গল থিয়েটারে ১১ ডিসেম্বর ১৮৮০। যদিও ২৩ সেপ্টেম্বর ১৮৭৯-তে একটি 'বদ্ধঘর-অভিনয়ের' উল্লেখ মেলে।

৩৩৭. অকলঙ্ক শশী মঞ্চায়নের আগের দিন Amrita Bazar Patrikaয় (৩০ অক্টোবর ১৯১৪) প্রকাশিত বিজ্ঞাপন

Unprecedented Attraction!!!...
Grand opening performance of our dramatist
Babu Ramlal Banerjee's another new drama —
adapted from a storiette of
Dr. Rabindranath's, the world's poet —
AKALANKA SHASHI
or
THE PEERLESS MOON.
A domestic tragedy in three Acts
Full of—
Lively repartees, not ill-natured—
sublime pathos, calling forth tears
from within rocks adamantine.
Oh woman who art purer than purity,
and saintlier than Angels — the true emblem
of Divinity upon Earth — but for thy self-
immolation in the causes of Humanity, would
God's world have endured a day!

এ নাটকের তৃতীয় অভিনয়ের (১৪ নভেম্বর ১৯১৪) পর এক অপ্রীতিকর ঘটনা ঘটে। সৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায় লিখছেন

বিলাত যাবার সময় এখানে তাঁর গ্রন্থাদির প্রকাশ এবং বিক্রয়াদির পর্যালোচনা-ভার রবীন্দ্রনাথ দিয়ে যান বন্ধু মণিলাল গঙ্গোপাধ্যায়ের হাতে। রবীন্দ্রনাথ যখন বিলাতে, তখন এখানে তাঁর কটি ছোট গল্পের নাট্যরূপায়ণ চললো কলকাতার সাধারণ রঙ্গমঞ্চে। ১৯১১ সালে আমি তাঁর 'মুক্তির উপায়' গল্পটির নাট্যরূপ দিয়েছিলুম —'দশচক্র' নামে তার অভিনয় বেশ জমেছিল। তাই দেখে স্টার থিয়েটারে রবীন্দ্রনাথের আরো দুটি গল্প নাট্য রূপায়িত করে মঞ্চস্থ করেন। সে-নাট্যরূপায়ণে গল্পের চরিত্রগুলি বিকৃতি লাভ করে। তখন কপিরাইট নিয়ে কেউ মাথা ঘামাতেন না। ... কাজেই রবীন্দ্রনাথের অনুমতি নেবার কথা থিয়েটাব কর্তৃপক্ষ চিন্তাও করেননি।

কিন্তু গল্পের বিকৃতি ঘটার জন্য মণিলাল সঙ্গে সঙ্গে রবীন্দ্রনাথের এটর্নি মিত্র এ্যান্ড সর্ব্বাধিকারীর ফার্ম থেকে নোটিশ দিয়ে সে-অভিনয় বন্ধ করিয়েছিলেন। [*রবীন্দ্র-স্মৃতি, সৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায়, পৃ. ১৪০-৪১*]

নাট্যকার রামলালের সঙ্গে অমরেন্দ্রনাথও উকিলের চিঠি পান। জবাবে অমরেন্দ্রনাথ লেখেন (১৮ নভেম্বর ১৯১৪/২ অগ্রহায়ণ ১৩২১)

ইতিপূর্ব্বে মহাশয়ের 'গল্পগুচ্ছান্তর্গত' দুইটি ক্ষুদ্র নাটক আমার কর্ত্তৃত্বাধীনে আমাদের রঙ্গমঞ্চে অভিনীত হইয়া গিয়াছে। তন্মধ্যে প্রথম গল্পটি (দালিয়া) যখন নাটকাকারে [জীবনে মরণে] পরিবর্ত্তিত হইয়া অভিনয়ের জন্য প্রস্তুত হয় ... আপনার সম্মতি গ্রহণের জন্য আমি আপনাকে পত্র লিখিয়াছিলাম। আপনিও আনন্দের সহিত আমাকে উক্ত গল্পটি নাটকাকারে অভিনীত ও প্রকাশিত করিবার সম্মতিপত্র দিয়াছিলেন। ...অতঃপর 'শাস্তি' নামক আপনার আর একটি ছোট গল্পের ভিত্তি অবলম্বন করিয়া 'অভিমানিনী' নামে আর একখানি ক্ষুদ্র নাটক অভিনয় করি। এ সময়েও আপনার পক্ষ হইতে কোনওরূপ আপত্তি উঠে নাই। সর্ব্বশেষে গত তিন সপ্তাহ যাবৎ 'দিদি' নামক গল্পের ছায়ামাত্র অবলম্বনে 'অকলঙ্ক শশী' নামক ক্ষুদ্র নাটক অভিনীত হইতেছে, —অবশ্য আপনার পূর্ব্বানুগ্রহের বিশ্বাসবর্ত্তিতায়। কোনখানিই এ পর্যন্ত মুদ্রিত হয় নাই— ... অদ্য প্রাতঃকালে শ্রদ্ধাস্পদ এটর্ণী শ্রীযুক্ত বাবু কালীনাথ মিত্র মহাশয়ের অফিস হইতে একটী 'তীব্র বাণ' আসিয়া আমাকে বিদ্ধ করিয়াছে। তাহার কারণ এই—আমি আপনার 'দিদি' নামক গল্প নাটকাকারে অভিনীত করিয়া আপনাকে ক্ষতিগ্রস্ত করিয়াছি ইত্যাদি ইত্যাদি। ...'অকলঙ্ক শশীর' অভিনয় বন্ধ করা যদি আপনার যথার্থই অভিপ্রেত হয় — তবে এক রাত্রিও অভিনয় করিব না। এবং এই সঙ্গে সঙ্গে আমার আরও একটু জানা প্রয়োজন যে, আপনার 'রাজা রাণী' প্রভৃতি আর আর যে সকল গ্রন্থ অভিনীত হইয়া আসিয়াছে এবং এখনও হইতেছে সেই সকলেরও অভিনয় সঙ্গে সঙ্গে বন্ধ করিব কি না।...' [*রবীন্দ্রভবনে সংরক্ষিত মূল পত্র থেকে উদ্ধৃত*]

সাময়িকভাবে বন্ধ হলেও কিছুদিনের মধ্যেই অমরেন্দ্রনাথ আদায় করে নিয়েছিলেন রবীন্দ্র-সম্মতি। সে সম্মতি-বলে এ নাটক পুনর্মঞ্চায়িত হয় ১৯১৪-র ২২ নভেম্বর, ২৯ নভেম্বর এবং ৬ ডিসেম্বর।

৩৩৮. **প্রসঙ্গ : শ্রীশ্রীরামকৃষ্ণ** ১৯১৩-য় শ্রীরামকৃষ্ণ-র (১৮৩৬-১৮৮৬) জন্মতিথিতে (১৬ মার্চ ১৯১৩ / ৩ চৈত্র ১৩১৯) অমরেন্দ্রনাথ লেখা শুরু করেন, জীবনের শেষ নাটক 'নেপোলিয়ন'। সেখানে উৎসর্গপত্রে লেখেন 'শ্রীশ্রীরামকৃষ্ণ পদ ভরসা'। অমরেন্দ্রলেখনীতে বারবার উচ্চারিত হয়েছে রামকৃষ্ণ-ভরসা।

নাট্যমন্দিরে প্রকাশিত উপন্যাসাকারে 'অভিনেত্রীর রূপ'-এ লিপিবদ্ধ করেছেন নিজের জীবনকথা। সেখানেও প্রতিভাত শ্রীরামকৃষ্ণ। কাহিনিগ্রন্থনে নলিনী হয়েছেন নিজে আর পত্নী হেমনলিনীই যেন দুর্গা। অমরেন্দ্র-রচনায় মূর্ত হয় 'দুর্গা রক্ত মাংস গঠিত মানবী তো বটে! কিন্তু নলিনীকে কাঁদিতে দেখিয়া সে আর স্থির থাকিতে পারিল না। ভগবান রামকৃষ্ণের চরণোদ্দেশে শত শত প্রণাম করিয়া সে মন বাঁধিল...'। আবার দুর্গার জবানিতে শুনি, 'ভগবান রামকৃষ্ণের পট তুমিই আমায় আনিয়া দিয়াছিলে, তুমিই আমায় পূজা করিতে শিখাইয়াছিলে।' অন্যত্র তেমনই স্মরণবাণী মেলে 'থিয়েটার' নাট্যপত্রে প্রকাশিত (৪ ভাদ্র ১৩২১/২১ অগস্ট ১৯১৪) 'মন' প্রবন্ধে। অমরেন্দ্রনাথ লিখছেন, 'সংসার সমুদ্রের মধ্যস্থলে পড়ে কাণ্ডারীহীন জীর্ণতরী নিয়ে ধ্রুবতারার প্রতি লক্ষ্য রেখে অগ্রসর হতে হবে। এই ধ্রুবতারা হলেন ভগবান শ্রীরামকৃষ্ণ।' প্রবন্ধটি শেষ হয়েছে রামকৃষ্ণ নির্ভরতায়, 'বায়বিয় মনঃকৃষ্ণ প্রমাথি বলবদ্‌ঢ়ম—এই মনকে সংযত ও উন্নত করতে পারে একমাত্র শ্রীরামকৃষ্ণের বাণী।'

৩৪৪. **মনোমোহন থিয়েটারের উদ্বোধন** গ্রন্থে উল্লিখিত ৭ অগস্ট ১৯১৫ তারিখটি ভুল। ১৯১৫-র ১ সেপ্টেম্বর থেকে এই থিয়েটারের পথচলা শুরু হয়।

# অমরেন্দ্র-কালে মঞ্চের পালাবদল

## বেঙ্গল থিয়েটার (৯ বিডন স্ট্রিট)

| | |
|---|---|
| বেঙ্গল | ১৮৭৩-১৮৯০ |
| রয়াল বেঙ্গল | ১৮৯০-১৯০১ |
| অরোরা | ১৯০১-১৯০২ |
| ইউনিক | ১৯০৩-১৯০৪ |
| ন্যাশনাল | ১৯০৫-১৯১১ |
| গ্র্যাণ্ড ন্যাশনাল | ১৯১১-১৯১৪ |
| থেসপিয়ান টেম্পেল | ১৯১৫-১৯১৬ |

## গ্রেট ন্যাশনাল থিয়েটার (৬ বিডন স্ট্রিট)

| | |
|---|---|
| গ্রেট ন্যাশনাল | ১৮৭৩-১৮৭৭ |
| ন্যাশনাল | ১৮৭৭-১৮৮৬ |
| মিনার্ভা | ১৮৯৩-১৯১৬ |

## স্টার থিয়েটার (৬৮ বিডন স্ট্রিট)

| | |
|---|---|
| স্টার | ১৮৮৩-১৮৮৭ |
| এমারেল্ড | ১৮৮৭-১৮৯৭ |
| ক্লাসিক | ১৮৯৭-১৯০৬ |
| কোহিনূর | ১৯০৭ - ১৯১২ |
| মনোমোহন | ১৯১৫ - ১৯১৬ |

## স্টার থিয়েটার (৭৫/৩ কর্ণওয়ালিস স্ট্রিট)

| | |
|---|---|
| স্টার | ১৮৮৮ - ১৯১৬ |

## বীণা থিয়েটার (৩৮ মেছুয়াবাজার রোড)

| | |
|---|---|
| বীণা | ১৮৮৭ |
| আর্য্য-নাট্য-সমাজ | ১৮৮৮ |
| নিউ ন্যাশনাল | ১৮৮৮ - ১৮৮৯ |
| বীণা | ১৮৮৯ - ১৮৯০ |
| ইণ্ডিয়ান | ১৮৯১ |
| সিটি | ১৮৯১ - ১৮৯২ |
| সিটি | ১৮৯৩ - ১৮৯৬ |
| গেইটি | অভিনয়পঞ্জি অজ্ঞাত |

## কার্জন থিয়েটার (৯১ হ্যারিসন রোড)

| | |
|---|---|
| সিটি | ১৯০১ |
| গ্র্যাণ্ড | ১৯০৫ - ১৯০৬ |
| (নিউ) ক্লাসিক | ১৯০৬ - ১৯০৭ |

# অমরেন্দ্রনাথ-অভিনীত ও গীত রেকর্ড-তালিকা

| | কর্ড সংখ্যা | নাটক | রেকর্ড লিপি | সহযোগী শিল্পী |
|---|---|---|---|---|
| ১. | জি. সি. ২-১১১৫৫ | পাণ্ডবগৌরব | দেখ দেখ মধ্যম পাণ্ডব | কুসুমকুমারী |
| ২. | জি. সি. ২-১১১৫৬ | ভ্রমর | তুমি কি রোহিণী | এন. সি বসু ও কুসুমকুমারী |
| ৩. | জি. সি. ৮-১১০৫৫ | কপালকুণ্ডলা | একি অপূর্ব্ব শোভা... | কুসুমকুমারী |
| ৪. | জি. সি. ৮-১১০৫৬ | নল দয়মন্তী | দেব কার্য্যে নরে ধরে দেহ | কুসুমকুমারী |
| ৫. | জি. সি. ৮-১১০৫৭ | হরিরাজ | হরিরাজ শ্রীলেখাকে... | কুসুমকুমারী |
| ৬. | জি. সি. ৮-১১০৫৮ | বুদ্ধ | ঘাতক! রাজকার্য্যে বধ মোর | কোরাস |
| ৭. | জি. সি. ৮-১১৩৪৪ | জনা | জনা ও প্রবীর | প্রকাশমণি |
| ৮. | জি. সি. ৮-১১৩৪৫ | জনা | জনার সৈন্যগণকে উৎসাহ | প্রকাশমণি |
| ৯. | জি. সি. ৮-১১৩৪৬ | প্রফুল্ল | জ্ঞানদার মৃত্যুদৃশ্য | বসন্তকুমারী |
| ১০. | জি. সি. ৮-১১৩৪৮ | রাণী ভবানী | রায়কান্ত ও রাণী ভবানী | বসন্তকুমারী |
| ১১. | জি. সি. ৮-১১৩৭৯ | চন্দ্রশেখর | গঙ্গাবক্ষে প্রতাপ ও শৈবলিনী | বসন্তকুমারী |
| ১২. | জি. সি. ৮-১১৩৮০ | হরিশ্চন্দ্র | শ্মশান দৃশ্য | বসন্তকুমারী |
| ১৩. | জি. সি. ৮-১৪০১৮ | বহুত আচ্ছা | আমি চিরকাল আনম্যারেড থাকতাম | কুসুমকুমারী |

ছাড়াও তাঁর তত্ত্বাবধানে রেকর্ডে ধৃত হয়েছে ক্লাসিক থিয়েটারে অভিনীত বিভিন্ন নাটকের গান, গানের সুরে ঐকতান এবং নাট্যদৃশ্য

## এই অংশের কুশীলব

নগেন্দ্র—খুলনানিবাসী ধনীর সন্তান। বরেন—ঐ ভ্রাতা। গুণেন্দ্র—হাইকোর্টের উকীল (নগেন্দ্রের আত্মীয়)। নটবর—থিয়েটারের ম্যানেজার ও নাট্যকার। খাঁটিচাঁদ—সম্পাদক। সুবর্ণলতা—নগেন্দ্রের স্ত্রী। রসবতী—গুণেন্দ্রের স্ত্রী। পটলসুন্দরী—জনৈক বেশ্যা। ক্ষান্তমণি—পটলসুন্দরীর মাতা। এডভারটাইজিং লেডীগণ, সখিগণ, দরওয়ান ইত্যাদি।

## প্রথম অঙ্ক

## সপ্তম দৃশ্য

### পটলসুন্দরীর বাটী

(নটবর ও ক্ষান্তমণি)

নটবর। গিন্নি! আর আঠার'টা পয়সা খরচ কর, আর এক কোয়াটার আনাও, এই তলানীটুকুতে আর কি হবে বল।

ক্ষান্ত। মিন্সের এমন মুরদ নেই যে, আঠারটা পয়সা খরচ করে। রাঁড়ের বাড়ী আসিস্ কি কর্‌তে রে মুখপোড়া! আমি চিরকালটাই তোকে খাইয়ে পরিয়ে আস্‌বো নাকি?

নটবর। গিন্নি! তোমার বাড়-বাড়ন্ত হোক্, মেয়ের গতর অটুট হোক—তোমার ভাবনা কি? দেখ আমার পয়েই তোমার এতটা বোল্-বোলাও হয়েছে, আমার জন্য কিছু কিছু খরচ করো। আমরা কবি মানুষ, নাটক লিখি। ঈশ্বরের অভিশাপে কবিরা চিরদরিদ্র। মাইকেল অত বড় পোয়েট ছিল, শেষদশায় হাঁসপাতালে গিয়ে ম'লো। আর আমার জন্যেই বা তোমার কটা টাকা খরচ হয়? খানচারেক পরোটা, দুটো হাঁসের ডিম, আর এক কোয়াটার খাঁসি,—মাসে কুড়িটে টাকা পড়ুক,—তেমন সব ওয়ার্কস্ তোমার নামে লেখা-পড়া ক'রে দিয়েছি, থোক্-থাক দাঁও মার্‌বে।

ক্ষান্ত। ওরে বাপ রে, বইয়ের কাট্‌তি কত? এই পাঁচ বৎসরের ভিতর সে দিন ঝগড়াঝাটি ক'রে বটতলার দোকান থেকে পাঁচ টাকা আনিয়েছিলুম। অমন কবিবর আমি ঢের দেখেছি!

নটবর। দিনকতক চেপে থাক গিন্নি, দিনকতক চেপে থাক। আমার পাথর-চাপা কপাল খুলে আসছে, তোমায়ও স্বর্ণবাইয়ের বাড়ীখানা শীগ্‌গীর কিনে দিচ্ছি। খুলনার এক বেটা বাঙ্গাল থিয়েটার কর্‌বো ব'লে ক্ষেপে উঠেছে, আমি তার ম্যানেজার হব। নূতন নাটক লিখতে সুরু করেছি,—নিউ কমিক অপেরা—"শ্রীকৃষ্ণের আলুর দম ভক্ষণ।" এই এক বইয়েতে কল্‌কেতা সহর তোলপাড় ক'রে ফেল্‌বো। এবার আমার ওয়ার্কস আর বটতলার দোকানওয়ালাদের দিচ্চিনি, গুরুদাস চাটুয্যের দোকানে দেব। গুরুদাস বাবুর দোকানের নামে এক বছরের মধ্যে বড় লোক হয়ে যাব।

ক্ষান্ত। বা রে মিন্সে, বাঃ—বাঃ—কোথাও কিছু নেই, উনি ভূঁইফোড় নবাব হবেন।

নটবর। নবাব বলো না গিন্নি! মুসলমানের রাজ্য অনেক দিন গেছে; বরং লর্ড রবার্টসের ভায়রা-ভাই বলো, তাতে রাজি আছি।

ক্ষান্ত। চালাকী নয়, আমার সাফ কথা। কিছু কিছু ছাড়তে হবে বাবা, মুখের কথায় চিঁড়ে ভিজবে না। তুমি যে তীর্থ কর্‌তে এসে পাণ্ডার মাথায় হাত বুলিয়ে কাজ সেরে যাবে—তা হবে না।

নটবর। ভুবনেশ্বরি! অধীন ভক্তের উপর আজ এত নারাজ কেন? বলি, কুড়িটে টাকার উপকারও কি আমার দ্বারা পাও না? তোমাব মেয়ের বাবু জোটাচ্ছি, রাঁধুনী বামুন ছেড়ে গেলে, রেঁধে দিচ্ছি; চাকর বাবুটি যখন মেয়ের ফরমাসে বাজারে বেরিয়ে যায়, তোমার ধুনো গঙ্গাজল ছড়া,—তা পর্য্যন্ত দিই। রোগে যখন কোঁ কোঁ কর, সারারাত ব'সে সেবা শুশ্রূষা করি। ভদ্রসন্তান,—কবি,—নাটককার,—আর কি কর্‌বো বল।

ক্ষান্ত। ওরে, বিনি পয়সায় রাঁড়ের বাড়ীর চেটায় শুতে পেলে তোর মতন ঢের নটবর গোলাম  হয়ে থাকে। তোকে ত গদীর উপর শুতে দিই।

নটবর। গিন্নি! দোহাই তোমার। আর্‌সীতে একবার মুখখানা দেখ, গোলাম করবার চেহারা আর তোমার নেই। এখন পাশে বস্‌লে আদিরসের পরিবর্ত্তে বীভৎস-রসের উদয় হয়।

ক্ষান্ত। তবে আসিস্‌ কেন রে মুখপোড়া? কে তোর বাড়ী বয়ে ডাকতে গিয়েছিল? বেরো, এখনি বেরো, আমার বাড়ী থেকে দূর হয়ে যা!

নটবর। এমন মধুর সম্ভাষণ আর প্রেমপূর্ণ গালাগালি বাড়ীতে দুষ্প্রাপ্য বলেই তোমাদের পবিত্র চরণে এসে শরণ নিতে হয়। গিন্নি, কটু বচন বলছো কাকে? আমার যে ছাল পুরু হয়ে গেছে।

ক্ষান্ত। এ কোথাকার হাড়-হাবাতে মরতে এসেছে রে ! লজ্জা-সরম কিছুই নেই।

নটবর। তা বুঝি জান না গিন্নি! লজ্জা-সরম, মনুষ্যত্ব, কবিত্ব, মায় পৈতেগাছটি পর্য্যন্ত দরজায় রেখে তবে তোমাদের বাড়ীতে ঢুকেছি। আর রাগারাগিতে কাজ নেই, এই তলানীটুকু ভাগাভাগী ক'রে খাই এস।

ক্ষান্ত। আমি আজ মদ ছোঁব না, সোমবার করেছি।

নটবর। নিষ্ঠেটুকু ত্যাগ কর না গিন্নি, আর ভোগাও কেন?

ক্ষান্ত। তোমাদের মতন ত আমরা ধর্ম্ম বিসর্জ্জন দিইনি; সোমবার করেছি,—মদ খাব কি?

নটবর। তুমি ধর্ম্ম বিসর্জ্জন দেবে—ওরে  বাপ রে! সাক্ষাৎ ধর্ম্মের শ্রীক্ষেত্র! সতী-

অঙ্গ এইখানেই পড়েছিল! না খাও—তুমিই ঠক্‌বে, আমি সবটুকু উদরস্থ করি। (মদ্যপান) আঃ, এতক্ষণে একটু ধাতে এলুম! গিন্নি, তোমার মেছেতাপড়া গালে আজ গোলাপী আব্‌ছা মার্‌ছে, মিশি মেশা দাঁত আঁতে কামড়ে ধরেছে, যৌবনে তুমি কি রকম সুন্দরীই ছিলে গিন্নী!

গীত

যে যাতনা যতনে, মনে মনে মন তা জানে।
পাছে, লোকে হাসে শুনে,
তাই লাজে প্রকাশ করিনে।।

(নেপথ্যে)—গিন্নি! গিন্নি! আমি এসেছি।

নটবর। কে ও, কে ও? কোন্ শালা গিন্নী ব'লে ডাকে? ওরে বেটি আবার কোন্ শালার গিন্নী তুই রে?

ক্ষান্ত। মুখে ক্যাঁৎ ক্যাঁৎ ক'রে নাথি মার্‌বো, কথার ছিরি দেখ না।

(নেপথ্যে)—গিন্নি! গিন্নি! ঘরে ঢুকে পড়ি বাবা, আর দাঁড়াতে পারিনে।

নটবর। আজ খুনোখুনি হবে। বুড়ো রাঁড়ের প্রেমেও সেয়ারার, হা ভগবান্! তবে সুখ কোথায়?

(খাঁটিচাঁদের প্রবেশ)

এ কে? খাঁটিচাঁদ বাবু দেখছি যে! তুমি এখানে?

খাঁটি। কে ও— (Dramatist) ড্রামাটিষ্ট নাকি? তুমি এখানে?

নটবর। আমার ঘরণীর ঘর বাবা, আমি ত এখানে আছিই, তুমি গিন্নী বল্‌বার কে?

খাঁটি। আমার (Heriditary) হেরিডিটারী গিন্নী বাবা, সাতবছর আনাগোনা কচ্ছি।

নটবর। তবে ত তুমি আমার চেয়ে দু বছরের সিনিয়ার দেখছি। কি রে বেটি, আমায় যে বল্‌তিস তোর কেউ নেই?

খাঁটি। গোলমাল কচ্ছো কেন ড্রামাটিষ্ট! ডিসপিউট এমিকেবলি সেটল ক'রে ফেলা যাক্ এস। আমরা পাবলিক লাইফে দুই বন্ধু, প্রাইভেট লাইফেও তাই হলুম। এতদিন অজ্ঞাতবাস ছিল, আজ বিরাটের সভায় প্রকাশ পাওয়া গেল। এক বোতল খাঁটি এনেছি, তিনজনে মনের আনন্দে পান করা যাক্ এস।

নটবর। তোর এডিটরের নিকুচি করেছে, শালার ঘরের শালা, তোকে পাঁচ জায়গায় সঙ্গে ক'রে নিয়ে যাই, কাগজের সবস্‌ক্রাইবার জুটিয়ে দিই, তার এই গ্র্যাটিচিউট রে

শালা। এই বোতল তোর মাথায় ভাঙ্গবো।

ক্ষান্ত। কি করিস্—কি করিস্? তোর কি ঘরের মাগ আমি যে, পরপুরুষের মুখ দেখ্‌বো না? বেশী বাড়াবাড়ি কর্‌বি ত পাঁজা-কোলা ক'রে ধরে রাস্তায় ফেলে দেব। হাড়গোড় চূর্ণ হয়ে যাবে।

নটবর। খুন করেগা, খুন করেগা—আজ এস্পার কি ওস্পার।

খাঁটি। আমিও খুন করেগা, খুন করেগা, এই আস্তেন গোটাতা হ্যায়। কালই জেম্‌স্ সাহেবের কাছে চিঠি লিখবো। জানিস্ এতদিন বিডন স্ট্রীট থেকে খান্‌কি তুলে দিতুম, আমার আর্টিকেলের জোরে ক্ষান্তমণিকে অটল ক'রে বসিয়ে রেখেছি। অন-ল ফুল এসেম- ব্লেজ এ্যাসল্ট, মিসচিফ, ডুইং র‍্যাস এ্যাণ্ড নেগলিজেন্ট এক্ট এ্যাটেম্পট্ টু মারডার,—তাই এতগুলো চার্জ তোর নামে আস্‌বে। আমায় ইন্‌সল্ট!

নটবর। চোপরাও শালা, ঘুসিয়ে নাক তোড় দেগা।

খাঁটি। চোপরাও উল্লুকবাচ্ছা, লাথিসে পেট ফাটায় দেগা!

ক্ষান্ত। ওরে হতচ্ছাড়া! চুপ কর্ ওরে হতচ্ছাড়া—চুপ কর্।

(পটলসুন্দরীর প্রবেশ)

পটল। ওরে হতচ্ছাড়ি! ওরে মুখপুড়ি! বুড়ো বয়সে হলি কি? তুই না সোমবার করেছিস?—আর মদ খেয়ে হুলো হুলো কচ্ছিস্? বাড়ীতে যেন ডাকাত পড়েছে।

ক্ষান্ত। না মা! আমি একটি ফোঁটাও খাইনি, এই মিন্সে দুটো মদ খেয়ে মাতলামো কচ্চে।

পটল। বুড়ো বয়সে একটায় শানে না, গণ্ডা গণ্ডা এনে ঘরে পুরেছিস্। গুণেন বাবুর আসবার সময় হয়েছে, সব কেলেঙ্কারী দেখলে কাল থেকে সে আর আস্‌বে না, এখনি মিন্‌সে দুটোকে বাড়ী থেকে বা'র ক'রে দে।

ক্ষান্ত। যাও গো বাপু, তোমরা বেরোও, শেষটা অপমান হবে দেখছি।

নটবর। গিন্নি! এই তোমার ধর্ম্ম হলো? (সুর করিয়া) "সুখের লাগিয়া এ ঘর বাঁধিনু অনলে পুড়িয়া গেল।"

পটল। মশাই গো! আর সোহাগে কাজ নেই, আপনি এখন বিদায় হ'ন।

নটবর। সুন্দরি! আমায় বিদায় কচ্ছো, আমি কে জান?

পটল। কে তুমি?

নটবর। তোমার বাবা অর্থাৎ--

পটল। আর অর্থাতে কাজ নেই, ভালয় ভালয় স'রে পড়। (খাঁটিচাঁদের প্রতি) ওগো বাবু তুমি কোণঠাসা হচ্ছ কেন? পথ দেখলে ভাল হয় না?

খাঁটি। পটলসুন্দরি! আমি কে, তা জান?

পটল। কে আবার তুমি?

খাঁটি। তোমার খুড়ো অর্থাৎ—

পটল। আবার অর্থাৎ? ভাল মুখে হবে না! মা, ঝাঁটাগাছটা নিয়ে আয় তো!

খাঁটি। হায় হায়, লেডীস্মিথ্ রিলিফ ক'রে কম্বার্লিতে গিয়ে প্রাণ দিলুম। তবে গিন্নি, আজ বিদায় হই।

নটবর। তবে গিন্নি, একটু পদরজঃ দাও, কোঁচার খুঁটে বেঁধে সন্ধ্যাবায়ু সেবন কর্‌তে কর্‌তে গৃহে যাই।

পটল। যা ওদের সঙ্গে দরজা পর্য্যন্ত যা, দুটোকে বিদেয় ক'রে দরজা বন্ধ ক'রে দিয়ে আয়।

(পটলসুন্দরী ব্যতীত সকলের প্রস্থান)

পটল। মা বেটীকে নিয়ে ভাল আপদে পড়েছি। যত বয়েস হচ্ছে, রঙ্গের ঢেউ যেন বাড়ছে। আবাগীকে মদটা কোন রকমে ছাড়াতে পারি, তবু কতকটা রক্ষে হয়। সন্ধ্যে হয়ে গেল, গুণেনবাবু এখনও আসছে না কেন? লোকটা শাঁসে জলে ব'লে বোধ হয়। হাইকোর্টের উকীল, রোজগারপাতি আছে ব'লে বোধ হয়। থোক্ তিন মাসের টাকা আগাম দিয়েছে। দূর হোক গে, ছুটো আর কর্‌বো না, ধকল সইতে সইতে প্রাণ যায়,—ও একজনের কাছে পঞ্চাশ টাকায় প'ড়ে থাকা ভাল।

(নেপথ্যে)—আছ নাকি! ঘর খোলসা নাকি?

পটল। এই যে এসেছে! এসো না গো, উপরে উঠে এসো না? ঢং হচ্চে নাকি? ঘর খোলসা থাক্‌বে না ত বোঝাই থাক্‌বে না কি?

(গুণেন্দ্রের প্রবেশ)

গুণে। কি গো, আজ মার ঘরে যে? নিজের ঘরে গুরুর বাড়ীর লোকজন বসিয়ে রেখেছ নাকি?

পটল। ওরে আমার রসের সাগর! এই যে বুলি বেরিয়েছে।

গুণে। বেরুবে না? কেমন লোকের হাতে পড়েছি? ঠাট্টা নয়, সত্যি বল না? আপনার ঘর ছেড়ে মার ঘরে রয়েছ যে?

পটল। মা আজ সোমবার করেছে, তাই চিনির পানা দিতে এসেছিলুম।

গুণে। আমিও তেতে পুড়ে আসছি, আমায়ও ফোঁটাকতক চিনির পানা দাও।

পটল। কি রকম ক'রে দেব্?

গুণে। এই হাত পেতেছি, একটু পানের পিচ দাও, চিনির পানার চোদ্দ পুরুষ হয়ে

যাক।

পটল। চট ক'রে এতটা রসিক হ'লে কি ক'রে বল দেখি?

গুণে। ভারতচন্দ্রের রসমঞ্জরী পড়েছি যে, তা বুঝি জান না?

পটল। ওগো শুনেছ, তোমার ভাইপো বরেন ডাকে আমায় এক চিঠি পাঠিয়েছে, শাসিয়ে লিখেছে, "তোমার যে বাবু জুটিয়াছে, তাহার মাথা দুফাঁক করিব, সাবধান হইতে বলিও।"

গুণে। ছোঁড়া ভারি গোঁয়ার—ও সব কর্‌তে পারে, একটু আমার সাবধানে যেতে আসতে হবে, এ হুদ্দোর ইন্‌স্পেক্টারের সঙ্গে আলাপটা করা দরকার হয়েছে।

পটল। তা যা হয় করো, এখন ঘরে চল। আজ এক বোতল পোর্ট আনিয়ে রেখেছি, তুমি অন্য মদ খাও না, পোর্টে ত আর দোষ নেই, একটু খেতে হবে।

গুণে। কি জান, আমার গিন্নীটি বড় বেয়াড়া, মদের গন্ধ পেলেই মুট ধরবে।

পটল। আমি পানের বোঁটা খাইয়ে দেব এখন, মুখ দিয়ে কটু গন্ধ বেরুবে না। মদটদ খেতে অভ্যাস কর, চালাক-চতুর হও, তবে ত আমাদের বাড়ীতে মজা পাবে।

গুণে। ক্রমে হবে,—ক্রমে হবে—পোর্টও খাব, হুইস্কিও খাব, শেষে খাঁটিও ধরবো; তোমার কাছে যখন এসেছি, মানুষের চামড়া রেখে কি আর বেরুব?

পটল। মাইরি! তোমার বুলিতেই আমি মর্‌বো দেখছি, পেছনে পেছনে ছুট করাবে আর কি। চল ঘরে চল।

(প্রস্থানোদ্যত ও দরওয়ানের প্রবেশ)

দর। হুজুর, সেলাম পৌছে। দুঠো আউরৎ গাড়ী করকে আয়া, বোলা উকীল বাবুকো মাঙ্গতা হ্যায়। একঠো বড় মামলা হ্যায়, সাথ করকে রূপেয়া লেয়ায়া, আপকো তুরন্ত খবর দেনে বোলা, বহুত জরুরি কাম!

গুণে। টাকা এনেছে, টাকা এনেছে? কত টাকা?

দর। হুজুর! হাম ঠিক কয়নে শেক্তা নেই, একঠো ছোটা তোড়া করকে লে আয়া।

গুণে। দেখছো পটল দেখছো, নামজাদা উকীল হ'লে মেয়েমানুষের বাড়ী টাকা নিয়ে ক্লায়েন্ট আসে।

পটল। তা ত বটেই — তা ত বটেই — গুণের সাগর।

গুণে। (দরওয়ানের প্রতি) দেখো দরওয়ান! ও দোনো আওরাৎকো খুব হুসিয়ারিসে হিঁয়ি পর লে আও, তোম্‌কো বি দোঠো রূপেয়া বকশিশ মিলেগা।

দর। হুজুর! আপকো তাঁবেদার হ্যায়। হাম আবি লে আতা।

(প্রস্থান)

পটল। দরওয়ানকে ত দু টাকা বক্‌শিশ দেবে, আর আমায় কি দেবে?

গুণে। তোমারি ত সব, আমিই তোমার। দেখ পটল, আমি নূতন এখানে এসেছি, একথা এর মধ্যে এমন চাউর হ'ল যে—মেয়েমানুষ ক্লায়েন্ট পর্য্যন্ত তোমার বাড়ী খুঁজে ধত্তে আস্‌ছে।

পটল। ভদ্রলোকের মেয়ে কি আর আসছে? আমাদের জাত কেউ হবে, হয় ত কি ফৌজদারী হ্যাঙ্গামে পড়েছে, এমন সময়ে তুমি আমাদের বাড়ীতে থাক, তা জানে—তাই এইখানে এসেছে।

গুণে। ঠিক বলেছ, দাঁড়াও—ও আপদ এইখান থেকেই বিদেয় করি, টাকাগুলো হস্তগত হক্, তার পর তোমার ঘরে গিয়ে নিশ্চিন্ত হয়ে বস্‌বো।

(অবগুণ্ঠনবতী রসবতী ও রমণীবেশধারী বরেনকে লইয়া দরওয়ানের পুনঃপ্রবেশ)

দর। হুজুর! দোনো আওরৎকো লে আয়া।

গুণে। আচ্ছা, তোম নীচুমে যাও। (দরওয়ানের সেলাম করিয়া প্রস্থান) কে গা তোমরা? কি মোকর্দ্দমা তোমাদের? কত টাকা এনেছ? আমি হাইকোর্টের উকীল, আমার ফি অনেক, তা তোমায় ব'লে রাখছি।

রস। (ঘোম্‌টা খুলিয়া) গুণপুরুষ! আমায় চিন্‌তে পার কি?

বরেন। (ঘোম্‌টা খুলিয়া) পূজ্যপাদ কাকা মহাশয়, আমায় চিন্‌তে পারেন কি?

গুণে। ওরে বাবা রে! এরা কোত্থেকে রে! এ যে হোসেন খাঁর ম্যাজিক দেখছি।

রস। মুড়ো খ্যাংরাও সঙ্গে এনেছি, ঘা কতক দিই। প্রাণনাথ! অধীনীর অপরাধ নিও না।

গুণে। ওরে বাবা রে, মলুম রে, পিঠ জ্বলে গেল রে!

রস। তোমার বারটান নেই না? মুখপোড়া মিন্সে! হয়েছে কি? রাস্তায় লোক জমা ক'রে তোকে ঝাঁটা মার্‌বো! আসুক না, কে তোর আপনার লোক আছে, আমার হাত থেকে এসে উদ্ধার কর্‌বে—করুক না।

বরেন। ওগো পটলসুন্দরি! নাগরটি যে আধ মরা হ'লো, কোন রকমে বাঁচাও।

পটল। দেখ বাছা! মারামারি কাটাকাটি কত্তে হয়, আমার বাড়ী থেকে বের ক'রে নিয়ে গিয়ে কর গে যাও।

রস। বুঝলে বরেন, মাগীর বুকের ধন কি না, তাই হাড়ে হাড়ে লাগছে।

বরেন। কাকা মশায়! আমি গরীব ভাইপো। মেয়েমানুষটিকে নিয়ে নেড়ে চেড়ে খাচ্ছিলুম, আমার কপালে তেঁতুল গুল্‌লে কেন? কল্‌কেতার সহরে আর কি মেয়েমানুষ ছিল না?

রস। ওরে মিন্সে! বাক্যি হরে গেল যে? মেয়েমানুষের বাড়ী এসেছিস, দুটো রসের বুলি কাট্।

বরেন। কাটপিঁপড়েয় ঠুক্‌রেছে বাবা, বুলি কাটে কোত্থেকে?

পটল। ভ্যালা বাবু যা হোক্, জমাদারিণী মাগ বে করেছিস্ ত আমাদের বাড়ী এসেছিস্ কেন?

গুণে। দেখ, এখানে আর কেলেঙ্কারী করো না, আমায় ছেড়ে দাও।

রস। আবার কথা কচ্চিস, আবার মুখ নাড়ছিস্? দাঁড়া, আর ঘা কতক দি।

গুণে। গেলুম রে, গা-গতর ভেঙ্গে গেল যে!

বরেন। পটলসুন্দরি! তুমি জোড়া দিয়ে দাও, তোমার ঘরের জিনিস, তুমি চুপ ক'রে দাঁড়িয়ে রৈলে?

পটল। দেখ বাছা, এখনও ভাল কথায় বল্‌ছি, আমার বাড়ী থেকে বেরিয়ে গিয়ে যা হয় কর।

রস। তোর বাড়ীতে কি থাক্‌তে এসেছি মাগী? এই চল্‌লুম, তোকেও এক ঘা ঝাঁটা মেরে মিন্সের টুঁটি ধ'রে টান্‌তে টান্‌তে নিয়ে চল্লুম।

(পটলসুন্দরীকে ঝাঁটা মারিয়া, গুণেন্দ্রকে লইয়া রসবতীর বেগে প্রস্থান)

বরেন। উরুর্ বক দেখেছ,—উরুর্ বক দেখেছ?

(বেগে প্রস্থান)

পটল। আমার বাড়ীতে এসে আমায় ঝাঁটা মেরে গেল!—দরওয়ান, দরওয়ান! পাক্‌ড়ো—পাক্‌ড়ো; মা—মা ঝাঁটাগাছটা নিয়ে সদর-দরজায় আয় তো! আমিও যাচ্ছি। দরওয়ান! দরওয়ান!!

(বেগে প্রস্থান)

## অষ্টম দৃশ্য

(এডভারটাইজিং লেডীগণের প্রবেশ)

### গীত

ওলো ও রাঙ্গাবউ! তোরা কি কেউ কাগজ পড়িস্ লো
মন্দ ভাল সকল লোকের কেচ্ছা দেখিস্ লো॥
ঘোষজা বুড়োর কচি বউ বেরিয়ে গিয়েছে,
গরাণহাটার গলীতে সে বাসা নিয়েছে,
'মরুদ্ব্যোম' কাগজেতে লম্বা লিখেছে,

এই নিয়ে তোর চলবে ক'দিন, কেন ঘুরে মরিস্ লো।।
গঙ্গা নাইতে বোসেদের ছোট বউ যায়,
ঘোমটার ভেতর খেম্‌টা নাচ আড়চখেতে চায়
'এডিটার' দেখেছে তা—আর কি ছাড়ান পায়?
একটি কলম পুরে গেল, কেন এত মজা ছাড়িস্ লো।।
রুকে রুকে এম্‌নি লিখে কাগজওয়ালাদের
পেটের ভাত জুটছে রে ভাই—বল্‌বো কি তোদের,
উপহারের বাহার—আহা—তার উপরে ফের,
দুটো পয়সা খরচ কর্‌তে কি আর নারিস্ লো।।

(সকলের প্রস্থান)

## নবম দৃশ্য

নগেনের বহির্বাটী

(গুণেন ও বরেনের প্রবেশ)

গুণে। হাজার হোক্, আমায় কাকা কাকা বলিস্ ত বটে, ও রকম জায়গায় আমায় ঝাঁটা খাওয়ানটা তোর উচিত হয়েছে কি? এক আধ ঘা নয়, শট্‌কে পেরিয়ে গেল, তবুও চলেছে; মরমে ম'রে গেছি বাবা বরেন, মরমে ম'রে গেছি।

বরেন। প্রাণের দায়ে করেছি কাকা, প্রাণের দায়ে করেছি। তুমি ঘরের লোক হয়ে আমার বুকের ধনটি কেড়ে নিলে, কতটা চোট লেগেছিল বল দিকি?

গুণে। যাক্ বাবা, নাকে কানে খৎ, আর আমি সে পথ মাড়াচ্চিনি। তোমার বাহাদুরী বটে; উকীলের ওপর চাল চেলেছ, তুমি সেসন জজ হবার উপযুক্ত।

বরেন। কাকী ঠাণ্ডা হয়েছেন ত? তাঁর যে রকম রণরঙ্গিণী মূর্ত্তি দেখেছিলুম, আমার ভয় হ'ল যে, বুঝি বা রক্তবীজ-বধ সেইখানেই হয়ে যায়! বাপ, ঝাঁটার বহর কি! যেন দার্জ্জিলিঙের ল্যাণ্ড শ্লিপ হয়ে আরম্ভ হ'ল।

গুণে। সে উগ্রচণ্ডা বেটীকে অনেক কায়-ক্লেশে ঠাণ্ডা করেছি বাবা! এক জোড়া তাগা সতের ভরি ন আনা ওজনে, 'কটি হীরের নাকছাবি কম্‌পেন্‌সেসান্ দিয়ে কোন রকমে তার রাগ পাড়িয়েছি! দেখ বাবা, তোমার হাতে ধ'রে বল্‌ছি বাবা, নগেন যেন এ সব কথা না শোনে, আমার মাথা কাটা যাবে।

বরেন। আর আমার রাগ নেই কাকা! তোমার উত্তম-মধ্যম যা হয়েছে, ফিরিঙ্গীর ঝাঁটা হ'লে অগষ্টাইনের ট্রামওয়ে মর্‌ডার কেস্ হয়ে যেত।

গুণে। যাক্, গতস্য শোচনা নাস্তি, যা হবার হয়ে গেছে! আজ ত তোমাদের মেঘনাদবধ প্লে? উয্যুগ কই? নগেন কোথা?

বরেন। দাদা ভারী ব্যস্ত। প্রাইভেট ষ্টেজ খাটাচ্ছেন, ভাল ভাল পোষাক সব ভাড়া ক'রে আনা হয়েছে, আজ গ্রাণ্ড ষ্টাইলে মেঘনাদবধ প্লে হবে, মহাধূমধাম প'ড়ে গেছে।

গুণে। কে কি সাজবে? তোমার কি পার্ট?

বরেন। দেখ দেখি কাকা! কি অন্যায়, আমি মেঘনাদ সাজতে চাইলুম, আমার চেহারায় ইয়ং হিরো ফার্ষ্ট ক্লাস্ সুট কর্‌বে, তা দাদার যত বেটা খোসামুদে বল্লে কি জান? দাদার আমার ক্রৌঞ্জির মতন চেহারা, ওয়ারিয়র দাদাকেই মানাবে। কাজ নেই বাবা আমার প্রাইভেট স্টেজে, যখন পাব্‌লিক থিয়েটার হবে, সেই সময়ে দেখা যাবে, আজ আমি হারমোনিয়ম বাজাব, আর কিছু করবো না।

গুণে। আর নটবর বাবু কি সাজবেন? খাঁটিচাঁদ বাবু কোথায়? তাঁদের যে কাকেও দেখছিনি।

বরেন। নটবর বাবু রাবণ সাজবেন, আর খাঁটিচাঁদ বাবু সারণের পার্ট নেবেন। আজ প্লে-ম্যানেজারের এ পর্য্যন্ত দেখা নেই—ম্যানেজমেন্ট চুটিয়ে হবে, ড্রপসিন ওঠে কি না, সন্দেহ। ঐ যে দাদা আসছেন।

(নগেনের প্রবেশ)

গুণে। কি হে নগেন! আজ তোমাদের প্লে-ম্যানেজার নটবর বাবুর দেখা নেই যে? তাঁর রাবণের পার্ট আছে শুনলুম। কি ক'রে কি হবে?

নগেন। তাঁর রেস্‌পন্‌সিবিলিটি জ্ঞান আছে, ঠিক সময় আসবেন। জান কাকা! ফিমেল পার্ট বড় গ্রাণ্ড ডিসট্রিবিউসন হয়েছে, সুবর্ণলতার বাহাদুরী আছে, সে কাকীকে ব'লে কয়ে রাজী করেছে কাকীও য়্যাপিয়ার হচ্ছেন।

গুণে। বটে—বটে, তিনি কি সাজছেন?

নগেন। নৃমুণ্ডমালিনী—বড় চমৎকার সুট করবে, পারফরম্যান্‌স ট্রেমেন্‌ডাস সাক্‌সেস্ হবে।

গুণে। তবে নগেন, আমি এখন থেকেই সরি, তোমার কাকী ত কিছু হট্ টেম্‌পার, তার উপর আবার নৃমুণ্ডমালিনী সাজলে রাক্ষসীর ব্লড চাগাড় দিয়ে উঠবে, হয় ত ছোটখাট একটা সিপাই মিউটীনি হয়ে যাবে!

নগেন। সে কি তুমি কোথায় যাবে? বাইরের ম্যানেজমেন্ট তোমায় কত্তে হবে, আমরা সকলেই পার্ট নিয়ে ব্যস্ত থাক্‌বো।

বরেন। কাকা, ভয় খাচ্ছ কেন? নৃমুণ্ডমালিনীর হাতে ঝাঁটা টাঁটা কিছু থাকবে না, সুতরাং আশঙ্কার বিষয় কিছু নেই।

নগেন। ভাল কথা, গুণেন কাকা, একটা বড় খবর শুনে এলুম—হ্যাণ্ডনোটে রসময় মুখুয্যের ঠেঁয়ে চারহাজার টাকা ধার করা গিয়েছিল, প্রায় একমাস হ'ল—সেই টাকা মায় সুদ সমেত হাইকোর্ট থেকে আমার নামে ডিক্রী করেছে। মর্টগেজ কমপ্লীট হলেই তাঁর টাকা ফেলে দেব, এই টাল দিয়ে এত দিন রাখা গেছে, আজ শুন্‌লুম—সে বেটা নাকি আমার নামে বডি ওয়ারেণ্ট বার করেছে।

গুণে। যা ইচ্ছে করুক গে, তুমি নাকে তেল দিয়ে ঘুমোও, সোমবার, না হয় মঙ্গলবারের ভেতর—তোমার মর্টগেজ কম্‌প্লীট হয়ে পেমেন্ট হয়ে যাবে, রসময় কেন, যত বেটা খুচরো পাওনাদার আছে, সব শালার নাকের ওপর টাকা ধ'রে দেওয়া যাবে।

বরেন। হ্যাণ্ডনোটের টাকা না হয় মর্টগেজ ক'রে নাকের উপর ধ'রে দিলে, কিন্তু, মর্টগেজ টাকার জন্যে যখন ওয়ারেন্ট বেরুবে, তখন যে নাকে তেলের বদলে সাঁড়াশী ঢুকবে।

নগেন। সে পরের কথা পরে হবে, কিন্তু রসময় মুখুয্যে বেটা বদ লোক, বডি ওয়ারেণ্ট বার করেছে, যদি আজই ধত্তে আসে?

গুণে। ধল্লেই হ'ল, আমরা রয়েছি কি কত্তে? এক এক ব্লো ঝাড়বো, বেলিফ বেটারা বাপ বাপ ব'লে পালাবে।

বরেন। গুণেন কাকা! তুমি স্বভাবতঃ একটু ভীরু লোক, বেলিফ তাড়ান তোমার দ্বারায় হবে না, তার চেয়ে কাকীকে ঝাঁটা হাতে ক'রে বের ক'রে দিও। কাকীর ঝাঁটা আর ইংরাজের ম্যাক্সিম গান দুই-ই সমান।

নগেন। মর্টগেজটা হয়ে গেলে বাঁচি, খুচরো দেনাগুলো পরিষ্কার ক'রে ফেলে নিশ্চিন্ত হয়ে বসি।

গুণে। তিন দিনের মধ্যে সব ফিনিস হয়ে যাবে, তুমি কেন ভাবছ? ড্রাফট য়্যাপ্রুভ হয়ে গেছে, এনগ্রোস কত্তে যা দেরী।

বরেন। সেই ফুরসুদের ভেতর যদি রসময় মুখুয্যে ওয়ারেণ্ট নিয়ে এসে উপস্থিত হয়, তখন কি করবো?

গুণে। যদি ধত্তে আসে, আমি গ্যারান্‌টি লেটার দিয়ে ছাড়িয়ে দেব।

নগেন। বেশ কথা, এখন এস দেখি, ষ্টেজ খাটান হয়েছে, দেখবে যেন ছবিখানি—যদি কিছু ডিফেক্ট থাকে, এই বেলা পয়েন্ট আউট করবে চল।

গুণে। চল—তোমাদের পারফর্‌ম্যানস আরম্ভ হবে কখন্?

নগেন। নটবর বাবু আর খাঁটিচাঁদ বাবু এলেই বিগিন করা যায়।

(সকলের প্রস্থান)

(অপর দিক দিয়া নটবর ও খাঁটিচাঁদের প্রবেশ)

নটবর। দাদা আমার! ভাই আমার! সোনা আমার! রূপো আমার! পোকরাজ আমার! যা হবার হয়ে গেছে, সে সব আর কিছু মনে রেখ না, মদের মহিমায় কি না হয়? যত দিন যুগপরিবর্ত্তন হয়, আমাদের ফ্রেন্ডসিপ কেউ ঘোচাতে পারবে না, এক বেটী বুড়ো রাঁড়ের জন্য সেপারেশন করা ঠিক কি?

খাঁটি। আমি তো ব্রাদার, সেই সময়েই ডিস্‌পিউট এমিকেবলি সেটল করবার জন্যে বলেছিলুম, তুমি মনে কল্লে যে, বুঝি বা তোমার নুরজেহান বেহাত হয়—একেবারে ঘুসি বাগিয়ে দাঁড়ালে।

নটবর। এই নাক মল্‌ছি, কান মলছি—যদি প্রেম কত্তে হয় এবার থেকে দুগ্ধপোষ্য বালিকার সঙ্গেই কর্‌বো, বয়স্থার প্রেমে আর পড়ছিনি।

খাঁটি। তার চেয়ে আমি এক মতলব বলি, শোন। দুজনে পছন্দ ক'রে শেয়ারে এক মেয়েমানুষ রাখা যাক এস, জেলাসী টেলাসী হবে না, দুজনের বন্ধুত্ব অটুট থাকবে।

নটবর। তা পরামর্শ মন্দ নয়। যুধিষ্ঠিরাদি পঞ্চ ভাই যেমন জুতোর নিদর্শন রেখে দ্রৌপদীর ঘরে ঢুকতেন, আমরা জুতোর বদলে খাঁটির বোতল দরজার গোড়ায় চিহ্ন রেখে ঢুকবো।

খাঁটি। তোফা বুদ্ধি বার করেছ ড্রামাটিষ্ট! তুমি ক্রুগারের জামাই ডাক্তার লিডস, তার আর সন্দেহ নাই।

(গুণেন, নগেন ও বরেনের পুনঃপ্রবেশ)

গুণে। বেড়ে ষ্টেজ হয়েছে, যেন পাবলিক থিয়েটারের পার্‌মেনেন্ট ষ্টেজ হয়েছে ব'লে বোধ হয়। এই যে, নটবর বাবু খাঁটিচাঁদ বাবু উপস্থিত দেখছি, তবে আর কি, পারফরম্যানস আরম্ভ হোক।

নগেন। আপনারা এসেছেন, আমি ভারি ভাবিত হচ্ছিলুম। সব রেডি; ফিমেল পার্ট সব সাজা তোয়েরি, এইবার আমরা গিয়ে ড্রেস করি চলুন।

নটবর। আমার পোষাকটা একটু জাঁকজমকওয়ালা আনিয়েছেন ত? রাবণের ড্রেস গর্জ্জাস হওয়া দরকার।

বরেন। আপনি কি মনে কচ্চেন, আপনার জন্যে ভাল্লুকের ড্রেস আনান হয়েছে?

নটবর। না না, তাই বলছি।

খাঁটি। আমি ত সারণ সাজবো, আমার কি রকম পোষাক আনান হয়েছে?

বরেন। আপনার জন্যে একটি ল্যাজ শুদ্ধ বাঁদরের ড্রেস তৈয়ারী করান হয়ছে।

মহাশয়ের স্পেসেল কেস কি না?

খাঁটি। আমায় ঠাট্টা? আমি কি তোমার ইয়ার?

বরেন। আজ্ঞে না, আমি আপনার কণ্ডুগেল পেয়ার।

নটবর। অমৃতং বালভাষিতং, ওর কথায় রাগ কত্তে আছে? চলুন—ড্রেস করা যাক গে।

নগেন। বরেন যাও—হারমোনিয়ামে ব'স গে। গোড়াতেই সখীদের গান। গুণেন কাকা, আমরা ষ্টেজের ভেতর চল্লুম, তুমি বেল দিয়ে কন্‌সার্ট সুরু ক'রে দাও।

গুণে। অল্ রাইট, আই এ্যাম রেডী।

(গুণেন ব্যতীত সকলের প্রস্থান)

গুণে। ওয়ান, টু, থ্রি।

(বেল দেওন)

পট-পরিবর্ত্তন।

(কনসার্ট বাজিল,—ড্রপসিন উঠিল।)

(দৃশ্য—মেঘনাদের উদ্যান।)

( সখীগণ—গীত)

"এত কেন গরব লো তোর,
ট'লে ফুল গড়িয়ে গেলি।
এল বধুঁ—প্রাণের মধু, হাসিমুখে লুটিয়ে দিলি।
যা ছিল তা বিলিয়ে দিয়ে,
থাক্‌বি পরের দাগা নিয়ে,
জেনে শুনে কোন্ প্রাণে লো—
তুলে শেল বুকে নিলি॥
চুপি চুপি তোরে বলি,
সে বড় চতুর অলি,
আসবে কি আর, ভাসবি লো তুই—
ফুটে গেলি কলি ছিলি॥

(প্রস্থান)

গুণে। দেরী হচ্ছে কেন? মেঘনাদ ও প্রমীলা বেরুবে যে! (ষ্টেজের উপর উঠিয়া) ওহে নগেন, কি, হচ্ছে কি! ষ্টেজ তাল্ যাচ্ছে যে, চমৎকার! চমৎকার! তোমরা পাবলিক থিয়েটার কর্‌বে না? প্রাইভেট ষ্টেজ ম্যানেজ কত্তে পার না!

(অর্দ্ধ-সজ্জিত অবস্থায় নগেন, নটবর ও খাঁটিচাঁদের প্রবেশ)

নগেন। আমরা কি কর্‌বো, সাজা না হ'তে হ'তে ড্রপ তুলে দিলে। তোমার যেমন বুদ্ধি! আরও খানিকক্ষণ কনসার্ট বাজাতে হয়।

নটবর। আমি এত বড় ম্যানেজার, আমায় শুদ্ধ একস্‌পোজ করালে, তোমাদের সঙ্গে কোন্ শালা আর কখন সাজবে!

বরেন। আমার কাজ আমি ঠিক করেছি বাবা! হারমোনিয়ম ঠিক বেজেছে!

খাঁটি। বলি, আপনা আপনির ভেতর ঝগড়া ক'রে কি স্টেজ মাটী কর্‌বে নাকি ? এই অবস্থাতেই ফার্স্টসিন্ মেঘনাদ ও প্রমীলা একরকম ক'রে সেরে নাও। ওহে রাবণ, নেক্‌ষ্ট সিনে গিয়ে বস্‌বে চল। লোকে ত আর বল্‌তে পারবে না—এদের ড্রেস নেই, বড় জোর বল্‌বে, ম্যানেজমেণ্ট ভাল নয়, তা প্রথম দিনে একটু গোলমাল হয়।

নগেন। তাই ভাল, তাই ভাল, নটবর বাবু আপনি রাবণ হয়ে গিয়ে বসুন। খাঁটিচাঁদ বাবু আপনি ত সারণ। যান যান, সঙ্গে যান, বরেন যাও, এ্যাটেণ্ড টু ইয়োর হারমোনিয়ম, আমি ফার্স্টসিন একরকম ক'রে সেরে নিচ্ছি।

(নগেন ব্যতীত সকলের ষ্টেজের ভিতর গমন)

গুণে। নগেন! দেরী করো না, দেরী করো না। প্রমীলাকে ডেকে দাও।

নগেন। (নেপথ্যের দিকে চাহিয়া) ওগো ঠাক্‌রুণ, বেরোও গো, বেরোও। যা তা ক'রে ফার্ষ্টসিন্‌টা সেরে নিই এস। দেখ্‌লে—দেখ্‌লে, মাগীর আক্কেল দেখ্‌লে! এইবার গালাগালি দেব।

(ছুটিয়া ষ্টেজের ভিতর গিয়া প্রমীলাবেশী সুবর্ণলতাকে টানিয়া প্রবেশ)

এতক্ষণ কি ফুল গুর্জ্ছিলে নাকি? বাঁয়ে এস, বাঁয়ে এস, স্ত্রী কখন ডাইনে থাকে? কোথাকার মেদীমারা হিরোয়িন রে তুই! এইবার সুরু করা যাক্।

কি শোভা হয়েছে আজি এ রম্য কাননে,
নন্দনকানন-সম শোভিছে সুন্দর।

সুবর্ণ। তা হইবে না, তা হইবে না, এমন প্রমীলা আমি সাজ্‌বো না। আমার নায়ক মেঘনাদ,—তার মুক্তার মালা নাই, টুপী নাই, ভাল কোর্ত্তা নাই;—ঝাড়ু মারি, ঝাড়ু মারি এমন মেঘনাদের মুয়ে।

নগেন। যা, সর্ব্বনাশ হ'ল এমন সিন্‌টা মার্‌ডার হ'ল! ওরে বাপু, তোর পায়ে পড়ি, আমায় পার্ট বল্‌তে দে।

সুবর্ণ। যাও, টুপী পরে আসো, ফুলের মালা গলায়ে আসো, জরির কোর্ত্তা আটে আসো, তবে তোমায় প্রাণনাথ বলমু, নচেৎ এমন মেঘনাদকে মুই চিরা গুর খাওয়াই!

নগেন। ডোবালে—বাঙ্গালনী বেটী সব মাটী কর্‌লে। গুণেন কাকা, সিন্‌ শিফ্ট ক'রে দাও, নেক্‌ষ্ট সিন্‌ আরম্ভ হোক্‌। ছাগল দিয়ে কখন যব মাড়ান হয়?

গুণে। সেই ভাল, তুমি ওকে নিয়ে ঢুকে পড়, আমি বেল্‌ দিই। ছি—ছি—ছি—! এর নাম থিয়েটার? আমার মাথা আর মুণ্ডু।

নগেন। আয়, আর এ্যাক্ট ক'রে কাজ নেই, থিয়েটার উজ্জ্বল ক'রে দিলে!

সুবর্ণ। খবরদার, বেটী বেটী করো না, জুতাইয়া মু ছিরে দিমু।

নগেন। যা কর্‌বি—করিস্‌, এখন আয়।

(সুবর্ণলতাকে লইয়া নগেনের বেগে প্রস্থান)

গুণে। আপদ গেল, বেল দিয়ে নেক্‌ষ্ট সিন্‌ আরম্ভ করা যাক্‌।

**এই অংশের কুশীলব**

দালিয়া — ছদ্মবেশী আরাকান সম্রাট শাহজেনান। জুলিয়া — নিহত শা-সুজার কন্যা।
আমিনা — নিহত শা-সুজার কন্যা। রহমৎ — শা-সুজার বিশ্বস্ত কর্মচারী।
জুলিয়া — আমিনার অনুচর।

## দ্বিতীয় অঙ্ক

### দ্বিতীয় গর্ভাঙ্ক

(জুলিয়ার প্রবেশ)

জুলিয়া। একি এ স্থান কি কুহকের রাজ্য? এই জঘন্য—ঘৃণ্য দৈন্যময়, নীচ মৎস্যজীবির কুটীর কি কোন রকম যাদু জানে? নইলে, একদিন যে স্থান আমার নরকের চেয়ে কদর্য্য মনে হয়েছিল,—যে সমস্ত মূর্খ হীনব্যক্তির সংসর্গ আমার অতি কুৎসিৎ বলে বোধ হ'ত—যে উন্মাদ 'দালিয়াকে' আমার চক্ষুশূল মনে কত্তেম—আজ সেইস্থান—সেই সকল হীনব্যক্তি—সেই দালিয়া আমার প্রাণের ভেতর মমতার ফাঁদ কেমন করে পাত্‌লে? কেন, এখানে কি আছে? মানবচক্রের গুণ গুণ ধ্বনী [য] নেই—সংসারীর কোলাহল নেই—বিষয়ীর বাদ বিসম্বাদ নেই—আকাঙ্ক্ষার ছায়ামাত্র নেই। কেবল দেখি ঋতুপর্য্যায়ে বৃক্ষলতা-মুখরিত,—সম্মুখের নীলানদী বর্ষায় স্ফীত, শরতে স্বচ্ছ এবং গ্রীষ্মে ক্ষীণ। আর কুঞ্জে কুঞ্জে স্বেচ্ছাবিহারিণী বিহঙ্গিনীর উচ্ছ্বসিত কণ্ঠস্বর; তবে কি দুনিয়ার মধ্যে এই সুখ—এই শান্তি? এই নির্ব্বাসনই সকলকার হৃদয়ের কাম্যবস্তু ? নিশ্চয়—অতি নিশ্চয়ই; নইলে এই জীর্ণ কুটীরের মধ্যে নির্জ্জন দারিদ্র্যের ছায়ায়—কেন আমার কুলগর্ব্ব লোকমর্য্যাদার ভাব—আপনা হতেই শিথিল হয়ে পড়লো? কিসের জন্য সেই পুষ্পিত কৈলুতরুর ছায়ায় আমিনা দালিয়ার মিলনের সেই মনোহর হাস্যকৌতুক আমার প্রাণে আনন্দের প্রস্রবণ ছুটীয়ে দেয়। আজ দালিয়া এখনও এলনা কেন? অন্যদিনতো এত বিলম্ব করেনা? এসেছে কি? আমিনার কাছে আছে কি? না, আমিনা একা কাজ কচ্ছে দেখে এলুম। দেখ কি অপূর্ব্ব মনের গঠন! আমি জুলিয়া পিতৃহত্যার প্রতিশোধ-ব্রতি, গর্ব্বিনী সম্রাটনন্দিনী জুলিয়া কিনা নিজের অবস্থা সমস্ত বিস্মৃত হয়ে কেবল দালিয়ার আগমন প্রতিক্ষা কচ্ছি। বর্ব্বর দালিয়া! সে কি সাজাদির সমকক্ষ লোক? কিন্তু সমকক্ষ নয় বলিই বা কিসে? সমকক্ষ না হ'লে, সাজাদি জেনেও কেন সে আমার কাছে সঙ্কুচিত হয় না, সহাস্য, সরল, কৌতুকপ্রিয় সকল অবস্থাতেই নির্ভীক—সে তো হীন নয়,—সে তো পদানত হবার উপযুক্ত নয়। তার চরিত্রে দারিদ্রের তো কোন লক্ষণ নেই! কিন্তু দালিয়া যাই হোক—জুলিয়ার এ পরিবর্ত্তন

যথার্থই শোচনীয়, হায় খোদা! সম্রাটপুত্রির জীবনের কি এই পরিণাম?

গীত

জীবন যৌবন সাধে বিলাইনু চরণে পরিনু প্রেমডোর।
মরমের বীণা, আর বাজিবে না, কোথা হ'তে এল মনোচোর।।
কত আশা বুকে, ধরেছিনু সুখে,
সাধে বাদ কে সাধিল রে,
চাঁদিনীর রাতি, জোছনার ভাতি,
নিরাশ আঁধারে ঢাকিল রে;—
হা হা হত বিধি, ছি ছি তব একি বিধি,
ভেঙ্গে দিলি কেন ঘুমঘোর।
পাখীর কূজনে আঁখির মিলনে,
সোনার স্বপন হলো ভোর।।

(রহমতের প্রবেশ)

রহ। বন্দেগী! সাহাজাদি! আজ এখানে যে?

জুলিয়া। রহমৎ! কি সংবাদ?

রহ। সংবাদ বড় অসুবিধাজনক। তোমাদের দু ভগ্নিকে আরাকান রাজপ্রাসাদে যেতে হবে; এতক্ষণে বোধ হয় আল্‌নাশার কাছে নবাবের পরোয়ানা এসেছে।

জুলিয়া। এ্যাঁ—সেকি—কেন?

রহ। নবাব কি জানি কেমন ক'রে একদিন আপনাদের দু ভগ্নিকে স্বচক্ষে দর্শন ক'রে মুগ্ধ হয়েছেন। আপনাদের পাণিগ্রহণ করা তাঁর উদ্দেশ্য।

জুলিয়া। তিনি স্বচক্ষে আমাদের দেখেছেন?

রহ। আমার নিকট সমস্ত পূর্ব্বকাহিনী অবগত হয়ে—আপনাদের সন্ধানে লোক নিযুক্ত করেছিলেন সত্য। কিন্তু শুন্‌লুম তিনি নিজেও নাকি ছদ্মবেশে আপনাদের অপরূপ রূপলাবণ্য দেখে আত্মহারা হয়েছেন। তিনি বলেন আপনাদের বেগম ক'রে— সুখ ঐশ্বর্য্য দান ক'রে অতুল আনন্দে রাখ্‌বেন। তাঁর পিতার পাপের কতকটা প্রায়শ্চিত্ত হবে।

জুলিয়া। তারপর তোমার কি বক্তব্য?

রহ। আপনাদের যেরূপ অভিরুচি। আমি কি বল্‌বো সাহাজাদি?

জুলিয়া। যার পিতা আমাদের সর্ব্বনাশ করেছে— আমাদের পিতৃহত্যা করেছে— আমাদের আশ্রয় দিয়ে একদিন আমাদের দুর্দ্দশার চরম করেছে— সেই শয়তানের কাছে আমরা দু ভগ্নি আবার সুখের আশায় স্বেচ্ছায় গমন করবো?

রহ। না গেলে উপায় কি সাহাজাদি? আপনারা যেতে অস্বীকার কল্লে— নবাব ছাড়বেন কেন?

জুলিয়া। নবাব লোক কেমন রহমৎ?

রহ। আমার কথা যদি শোনেন—তা হলে আমার ধারণা তিনি খুব মিষ্টভাষী বটেন! কিন্তু পিতৃগুণে পুত্র চিরদিন গুণি হয়ে থাকে। কে জানে, আবার তাঁর কি উদ্দেশ্য মনে মনে আছে।

জুলিয়া। আর এককথা, মৃত-আরাকানসম্রাট আমাদের সঙ্গে এই নবাবের বিবাহের কথা উত্থাপন করেই, আমাদের পিতার সঙ্গে বিরোধ করেছিলো। আমার পিতা বিবাহ দিতে অসম্মত হয়েছিলেন বলেই তো তিনি ভয়ঙ্কর দুর্দ্দশাগ্রস্থ হয়েছিলেন; আমরা আবার সেই শয়তান নবাবের পুত্রকে বিবাহ কর্ব্ব?

রহ। তা হলে উপায় কি কর্ব্বেন সাহাজাদি?

জুলিয়া। রহমৎ! তোমার ঐ ছুরিখানা আমায় দেবে?

রহ। কেন আত্মহত্যা কর্ব্বেন নাকি?

জুলিয়া। আত্মহত্যা কর্ব্ব কেন? কিসের জন্য? পিতৃশত্রুর বংশলোপ না ক'রে— বৃথা আত্মঘাতিনী হয়ে কি উদ্দেশ্য সাধন কর্ব্ব? (ছুরিকাগ্রহণ) রহমৎ! আমাদের তো বহুদিন পূর্ব্বে মৃত্যু হয়েছে। আবার নুতন ক'রে মর্ব্ব কি! ছোরার সাহায্যে নবাবের বেগম হয়ে—তাকে জন্মের মত প্রেমসম্ভাষণ শোনাব।

রহ। তা যদি পারেন সাহাজাদি, তা হলে বুঝবো আপনারা সম্রাটের উপযুক্ত কণ্যা বটে! আমিও সাধ্যানুসারে সেখানে আপনাদের সাহায্য করবো। কিন্তু, আপাততঃ আমি বিদায় নিলেম। এখনই নবাবের লোকজন হঠাৎ এখানে কেউ আস্‌তে পারে; বন্দেগী!

(রহমতের প্রস্থান)

জুলিয়া। মূর্খ নবাব! আরো কি ষড়যন্ত্র মনে মনে পোষণ ক'রে রেখেছ শা-সুজার কণ্যা কি তোমার তুচ্ছ বিলাসের সামগ্রী—যে একবার চক্ষে দেখে উপভোগের বাসনা হয়েছে তাই কৃপা করে প্রাসাদে নিয়ে যাবার কামনা করেছ, তারপর আশাপূর্ণ হলে— বাসি ফুলের মতন পায়ে দল্‌বে? শয়তান! তোর পিতার পাপের প্রায়শ্চিত্ত আমিই তোকে করিয়ে দেবো।

(দালিয়ার প্রবেশ)

দালিয়া। খুঁজি—খুঁজি নারী—যে পায় তারি—এই পেয়েছি! (জুলিয়াকে ধরিয়া) কেমন, তোমায় পেয়েছি?

জুলিয়া। হ্যাঁ, দালিয়া! পেয়েছ বটে, কিন্তু রাখ্‌তে তো পার্‌বে না।

দালিয়া। কেন পারবো না—আঁকড়ে ধরে রাখ্‌বো—ইস্‌ পারি কিনা দেখবে?

জুলিয়া। না; আর দেখে কাজ নেই। এতক্ষণ কোথায় ছিলে?

দালিয়া। তোমায় বল্‌বো কেন?

জুলিয়া। কেন বল্‌বে না? আমি জানি কোথায় ছিলে।

দালিয়া। তিন্নির কাছে, তাকে রুটী বানিয়ে দিচ্ছিলুম। তুমি রাগ কল্লে? ছি! তোমার বড় হিংসে।

জুলিয়া। দূর হ পাগলা! তিন্নির কাছে ছিলি—তা আমি রাগ করব কেন?

দালিয়া। ঐ রাগ কচ্ছ—আর বল্‌ছো রাগ করবো কেন!

জুলিয়া। দালিয়া! তুই কি মনে করিস্‌ আমি তোকে ভালবাসি না?

দালিয়া। বড় বাসিস্‌—তিন্নির চেয়েও বাসিস্‌। বালির বাঁধ ভেঙ্গে গেছে, বন্যা হয়ে ভেসে যাচ্ছে কি বলিস্‌?

জুলিয়া। ওঃ! কি আমার পেয়ারের লোক গো?

দালিয়া। আবার মিছে কথা? পেয়ারের লোক নই? তবে যাই—কোথায় পেয়ারের লোক আছে গিয়ে দেখিগে।

(প্রস্থানোদ্যত)

জুলিয়া। আহা দাঁড়াও না! অত রাগ কেন? এতদূর থেকে এলে—একটু জিরোও।

দালিয়া। না, আমি আজকাল বড্ড ভালবাসতে শিখিছি; যেখানে ভালবাসা আছে—সেইখানেই আমি গিয়ে হুমড়ি খেয়ে পড়ি তা জানিস্‌?

জুলিয়া। আচ্ছা—তুমিও ভালবাস?

দালিয়া। আমি ভালবাসি—আবার আরো কি করি জানিস্‌?

জুলিয়া। কি?

দালিয়া। তোদের কাছ থেকে চলে গিয়ে কি করি জানিস্‌?

জুলিয়া। কি কর—বলনা?

দালিয়া। কাঁদি!

জুলিয়া। কাঁদ?

দালিয়া। ডুক্‌রে ডুক্‌রে কাঁদি—লুকিয়ে লুকিয়ে কাঁদি—কেউ শুন্‌তে পায়না—কেউ জান্তে পারেনা—কেউ দেখ্‌তে পায়না। হাওয়ায় সে কান্না ভেসে যায়—গাছের ডালে পাখীগুলো সে কান্না শুনে কাঁদে, নির্জ্জন রাত্রে সে চোখের জল শিশিরের সঙ্গে মিশিয়ে যায়।

জুলিয়া। দালিয়া!

দালিয়া। জুলিয়া!

জুলিয়া। তুমি পাগল!

দালিয়া। তিন্নিকে দেখে কতকটা হয়েছিলুম—কিন্তু তবু কতকটা জ্ঞান ছিল—তুই এসে যা ছিলুম তাও রইলুম না—একেবারে জানোয়ারের অধম হয়ে গেলুম। আমি চাঁদ না দেখে থাক্‌তে পারিনা— আমি সূয্যির আলো না হলে বাঁচিনা—আমি তোকেও চাই, আমি তিন্নিকেও চাই।

জুলিয়া। দালিয়া! আমাদের যে আর তুই দেখতে পাবি না।

দালিয়া। কেন, তোরা পালিয়ে যাবি?

জুলিয়া। আরাকানের নবাব যে আমাদের নিয়ে গিয়ে বেগম ক'রে রাখবে।

দালিয়া। বেশ তো বেগম হয়ে থাক্‌বি—কত সুখে—কত মজায় দিন কাটাবি; কত ভাল ভাল পোষাক পাবি—গয়না পরবি—কত মেওয়া খাবি—সেত খুব ভাল হবে।

জুলিয়া। তোর সঙ্গে যে দেখা হবেনা!

দালিয়া। কেন, আমাকে প্রাণে প্রাণে দেখতে পাবিনা? আমি ত তোদের ছবি প্রাণে প্রাণে এঁকে রেখেছি। কেবল লুকিয়ে লুকিয়ে দেখছি—সে দেখার কত সুখ তা জানিস্?

জুলিয়া। আমায় একবার দেখাতে পারিস্?

দালিয়া। পারি,—কেন বল্ দেখি?

জুলিয়া। এই যে ছোরা দেখছিস্, এইখানা তার বুকের মধ্যে বসিয়ে দিতে চাই।

দালিয়া। এ্যাঁ, সে কিরে? এতো একটা মস্ত মজার কথা।

জুলিয়া। মজা কিরে পাগলা?

দালিয়া। মজা নয়—কোন কথা নেই—বার্ত্তা নেই—প্রথম আলাপেই একখানা ছোরার আদখানা—একটা জ্যান্ত রাজার বুকের ভেতর চালিয়ে দিবি। বাঃ—বাঃ—বেড়ে দেখবার জিনিস হবে বটে; আচ্ছা, তখন রাজাটা কি রকম ভ্যাবাচ্যাকা খেয়ে যাবে। সেটাও একটা খুব দেখবার জিনিষ কি বলিস্?

জুলিয়া। খুব মজা হবে; ফুলশয্যার কবর এ একটা খুব মজার জিনিষ। যথার্থই বলেছিস্ দালিয়া, আমরা আমোদ কর্ত্তেই যাচ্ছি বটে।

দালিয়া। আচ্ছা, ছুরীখানা যত্ন করে রাখ্—রাজার বুকে পুরে দিয়ে আমার হাতে দিস্। আমি ছুরীতে দেখ্‌বো বুকটা কি—কি জিনিষ দিয়ে খোদা তৈয়েরি করেছে।

জুলিয়া। কেন দালিয়া?

দালিয়া। নইলে যত গোলমাল এই বুকের ভেতর !

জুলিয়া। যথার্থ দালিয়া! যত গোলমাল এই বুকের ভেতর।

(আমিনার প্রবেশ)

আমি। এই যে দিদি, একি দালিয়া এখানে যে?

দালিয়া। হ্যাঁ, দুদিক রাখছি—দুপাশ না হলে যে কেমন ফাঁকা—ফাঁকা ঠেকে।

আমি। আর দু'পাশ—দিদি! খবর শুনেছ?

জুলিয়া। হ্যাঁ শুনেছি, আমিনা! বোন এইবার ঈশ্বরের ইচ্ছা স্পষ্ট দেখা যাচ্ছে। এইবার তোর আমার জীবনের কর্ত্তব্য পালন করবার সময় এসেছে—এখন আর খেলা ভাল দেখায় না।

দালিয়া। খেলা কর্ত্তেই হবে। খেলা ছেড়ে আমি এক দণ্ডও থাক্‌তে পারবো না—তোরাও পারবিনি; হা—হা—হা—হা—

আমি। জান দালিয়া! আমি রাজবধূ হতে যাচ্ছি।

দালিয়া। হ্যাঁ, কিন্তু সেত বেশীক্ষণের জন্য নয়। নবাবের বুকে ছুরিখানা বসাতে যতক্ষণ সময় যাবে।

আমি। (স্বগতঃ) দালিয়া যথার্থই বনের মৃগ—এর সঙ্গে মানুষের মত ব্যবহার করা আমারই পাগলামি দালিয়া! রাজাকে মেরেই কি আমরা ফিরতে পারবো?

দালিয়া। হ্যাঁ, মার খেলে রাজা কি ছেড়ে দেবে? তুমি যে সেই প্রথম দিন আমাকে মারলে—আমি তোমাকে সেই থেকেই পেয়ে বসেছি—এখনও কি ছেড়েছি?

আমি। কবে আবার তোমাকে আমি মারলুম?

দালিয়া। মারনি—মারনি? উঃ! সেকি সোজা মার—আমার হাত পা খোঁড়া হয়ে গেছে—আমি এখনও বেদনা সারাতে পারিনি—বাবারে—

আমি। আমি তোমার কথা বুঝতে পারি না দালিয়া! দিদি! আবার জীবনের একটা পরিবর্ত্তন। মনে করেছিলুম সর্ব্বত্যাগী হয়ে—জনসমাজের বাইরে একরকম চিরকাল সুখভোগ কর্ব্ব—কিন্তু খোদা তা সইলেন না। আবার দুঃখের অনলে নিক্ষেপ কর্ত্তে উদ্যোগ কল্লেন।

জুলিয়া। অদৃষ্টে যখন সত্যই সুখভোগ লেখা নেই তখন আর দুঃখময় জীবন রেখেই

বা ফল কি? আয় বোন! বুকে সাহস বেঁধে পিতৃহত্যার প্রতিশোধ নিয়ে এ দুঃখের জীবন নিজহস্তে অবসান করি। চল, বেগম হয়ে রাজপ্রাসাদে যাই—তারপর এই ছুরী—।

দালিয়া। উঃ! চক্‌চক্ কচ্ছে—দেখেই নবাবের ভারি লোভ হবে—তোমাদের কষ্ট কর্ত্তে হবে না—নবাব নিজেই নিজের বুকে বসিয়ে নেবে—।

আমি। দিদি! আমি প্রস্তুত আছি।

দালিয়া। আমিও প্রস্তুত হইগে। (দালিয়ার পলায়ন)

জুলিয়া। দালিয়া! দালিয়া! শোন—শোন।

আমি। উন্মাদ! কি খেয়াল হ'ল ছুটে পালাল। দিদি! আর মায়া কেন? মৃত্যুর দ্বারে উপস্থিত হয়েছি—আর মায়া বাড়িয়ে নিজের প্রাণকে কেন দুঃখ দিই!

জুলিয়া। বাঃ! আমিনা! তুই খুব ধৈর্য্যশালিনী। চল দেখিগে নবাব কাকে পাঠালে।

(উভয়ের প্রস্থান)

## অমরেন্দ্রনাথ লিখিত গানের স্বরলিপি

[ র্স | র্স র্স র্স | র্স ]

| প | ন ন ন | ন র্স র্স | র্স র্স র্স |
| - - এ | ত কে ন | গ র ব্ | লো ভো র্ |

| র্স র্স র্স | ন ধ প | প প ধ | র্স ন ন |
| - - ঢ | লে ফু ল | গ ড়ি য়ে | গে লি - |

| ন ন প | ধ ন র্স | প প ধ | র্স ন ন |
| - - এ | ল বঁ ধু | প্রা ণে র্ | ম ধু - |

| ন ন ন | ধ প ম | গ ম প | প প প | [ ] |
| - - হা | সি মু খে | লু টি য়ে | দি লি - | [ ] |

| প | গ প প | প প প | প ন ন |
| - - যা | ছি ল তা | বি লি য়ে | দি য়ে - |

| ন ন র্স | র্স ন ন | ধ প প | ম গ গ |
| - - থাক্ | বি প রের্ | দা গা - | নি য়ে - |

| গ গ ম | ম ম গ | ম ম প | ধ ন ন |
| - - জে | নে শু নে | কো ন্ প্রা | ণে লো - |

| ন ন র্স | র্গ র্রর্গ র্র | র্স র্র র্স | ন ন ন | [ ] |
| - - তু | লে শে ল্ | বু কে নি | লি - - | [ ] |

| প | প প প | প প প | প প প |
| - - চু | পি চু পি | তো রে ব | লি - - |

| প প ম | ম ম ম | ম র ম | গ গ গ |
| - - . সে | ব ড় চ | তু র অ | লি - - |

| গ গ ম | ম ম মগ | ম ম প | ধ ন ন |
| - - আস্ | বে কি আর্ | ভা স্ বি | লো তু ই |

| ন ন র্স | র্গ র্র র্গ | র্স র্র র্স | ন ন ন || [ ]
| - - ফু | টে গে লি | ক লি ছি | লি - - || [ ]

মঞ্চনাটক : মেঘনাদবধ

গায়িকা : মিস্ কিরণ

রেকর্ড নং : জি. সি.-৮-১৩০৯৭